টরেটক্কাকে বলে মর্স কোড। আর সিমাফোর তারও আগের। মনে কর তুমি একটা দ্বীপে একটা বিপদে পড়ে আছ, দূর দিয়ে একটা জাহাজ যাচ্ছে। তুমি চিৎকার করলেও তো সমুদ্রের আওয়াজের জন্য তোমার গলা কেউ শুনতে পাবে না। তখন যদি তুমি সিমাফোর কোড জান, তাহলে একটা পতাকা কিংবা জ্বলন্ত মশাল নিয়ে ঠিক-ঠাক নাড়ালে জাহাজের ক্যাপ্টেন বুঝতে পেরে যাবে। সামনের দিকে দু'বার নাড়ালে বুঝবে খাদ্য, আর মাথার ওপর দু'বার ঘোরালে বুঝবে হিংস্র প্রাণী, এই রকম , বুঝলে তো?'

আমি জিজ্ঞেস করলুম, 'এই গুহাবাসীরা সিমাফোর জানত?'

'সিমাফোর ঠিক নয়, ওরা নিজস্ব অন্য একটা ভাষা তৈরি করে নিয়েছিল। মনোমোহন তার পাঠ উদ্ধার করেছে।'

কাকাবাবু জিজ্ঞেস করলেন, 'মূল ছবিগুলোর সব ছবি তোলা আছে আপনার কাছে?'

'আমার কাছে নেই, তবে মনোমোহনের কাছে অনেক রকম এই ছবি তোলা ছিল।'

'সবাই জানে, যে তিনজন খুন হয়েছে, তাদের কিছু চুরি যায়নি। কিন্তু মনোমোহনের ঘর থেকে এই ছবিগুলো উধাও হয়ে গেছে কি না পুলিশ নিশ্চয়ই সে খোঁজ নেয়নি?'

'ঠিক বলেছ! পুলিশের একথা মাথাতেই আসবে না।'

'চলুন। এখানে আর কিছু দেখবার নেই। বাইরে যাই।'

বাইরে গিয়ে দেখলুম, ভিখু সিং চোখ মেলেছে, কোনও রকমে উঠে বসবার চেষ্টা করছে। চিরঞ্জীব শাকসেনাকে দেখে সে হাউমাউ করে কাঁদতে লাগল।

কাকাবাবু বললেন, 'দাদা, ওকে জিজ্ঞেস করুন, ওকে যে মেরেছে তাকে ও দেখতে পেয়েছিল কি না?'

কিন্তু ভিখু সিং কোনও উত্তর না দিয়ে শুধু কেঁদেই চলল।

চিরঞ্জীব শাকসেনা বিরক্ত হয়ে ধমক দিয়ে বললেন, 'চুপ কর্। তোর ভয় নেই, তোকে আমরা হাসপাতালে নিয়ে যাচ্ছি।'

কাকাবাবু বললেন, 'ব্যাপারটা ঘটেছে নিশ্চয়ই কাল রাত্তিরে। ওপরে বসে পাহারা দিয়ে কোনও লাভ হল না। ওপরের গাড়ির রাস্তা দিয়ে না এসে যে কেউ পাহাড়ের নিচ দিয়ে এদিকে আসতে পারে।'

একটু পরেই তলা থেকে মিংমার গলা পেলাম, 'আংক্‌ল সাব! আংক্‌ল সাব।'

বুঝলাম, গাড়ি এসে গেছে এদিকে।

মিংমা আর পুলিশ দু'জন ওপরে উঠে এল জঙ্গল ঠেলে। তারা তিনজনে ধরা ধরি করে ভিখু সিংকে নামিয়ে নিয়ে চলল।

চিরঞ্জীব শাকসেনা কাকাবাবুকে বললেন, 'রাজা, তুমিও চল আমার সঙ্গে। এখানে থেকে আর কি করবে।'

ভেবেছিলুম কাকাবাবু সে-কথা শুনবেন না। কিন্তু আশ্চর্য ব্যাপার, কাকাবাবু তক্ষুনি রাজি হয়ে গেলেন। বললেন, 'হাঁ, চলুন। এখানে আর থেকে কি হবে। এখানে সত্যিই যদি গুপ্তধন থাকে, তবে তা উদ্ধার বা রক্ষা করবার দায়িত্ব সরকারের, আমাদের তো নয়।'

## ৯

আমাদের খাটিয়া আর সব জিনিসপত্তর পড়ে রইল পাহাড়ের ওপরে, সাধুবাবার আশ্রমে। আমরা ফিরে এলুম ডক্টর চিরঞ্জীব শাকসেনার গাড়িতে।

মিংমা আর আমি নেমে গেলুম আরেরা কলোনির কাছে। কাকাবাবু গেলেন ভিক্কু সিংকে নিয়ে হাসপাতালে।

ছোড়দিতো আমাদের ফিরতে দেখে অবাক। এত তাড়াতাড়ি আমাদের অ্যাডভেঞ্চার শেষ হয়ে যাওয়ায় আমিও বেশ একটু নিরাশ বোধ করছি। ভেবেছিলুম ভীমবেঠ্কা পাহাড়ে অন্তত দিন সাতেক থাকা হবে। জলের কলসি-টলসি কেনা হল কোনওই কাজে লাগল না। বেশ লাগছিল কিন্তু ওখানে থাকতে।

তাছাড়া খুনিরাও তো ধরা পড়ল না!

রত্নেশদা, ধীরেনদা, নিপুদারা সবাই অফিসে। দীপ্ত আর আলোও স্কুলে গেছে। দুপুরে কিছু করার নেই, আমি তাই খেয়ে-দেয়ে ঘুমোলুম। মিংমা ঘুমোয় না, ও সারা দুপুর খেলা করল কুকুরটাকে নিয়ে।

কাকাবাবু ফিরলেন বিকেলে। উশকো-খুশকো চুল ক্লান্ত চেহারা। মনে হয় সারাদিন কিছুই খাননি। সঙ্গে একটা বিরাট ব্যাগ ভর্তি অনেক রকম কাগজ আর বইপত্তর।

ছোড়দিকে বললেন, 'কিছু খাবার-টাবার তৈরি কর তো, আমি স্নানটা করে আসি।'

বিকেলের দিকে খবর পেয়ে ধীরেনদা ছুটে এলেন কাকাবাবুর সঙ্গে দেখা করতে। ব্যস্তভাবে জিজ্ঞেস করলেন, 'কি হল, কাকাবাবু খুনি ধরা পড়ল না?'

কাকাবাবু বললেন, 'খুনি ধরা তো আমার কাজ নয়। ভীমবেঠ্কার সঙ্গে যে ওই তিনটে খুনের সম্পর্ক আছে, তা নিশ্চিতভাবে প্রমাণ হয়ে গেছে। পুলিশ খুনিদের খুঁজে বার করবে। খুনের মোটিভ বা কারণটা জানা গেলে কাজ অনেক সহজে হয়ে যায়।'

ধীরেনদা বললেন, 'যাঃ। আমরা খুব আশা করেছিলুম আপনিই ওদের শাস্তি দেবেন।'

কাকাবাবু মুচকি হেসে বললেন, 'নাঃ এবারে আর তা হল না। এক হিসেবে ধরতে পার, এবারে আমার হার হল। ওই সব সাংঘাতিক খুনির সঙ্গে আমি পারব কেন। পুলিশই পারতে পারে।'

ধীরেনদা বললেন, 'এখানকার পুলিশ .. আমার অত বিশ্বাস নেই।'

'কাল থেকে ভীমবেঠকার ওই গুহাগুলোও পুলিশ পাহারায় থাকবে, যাতে ওখানে কেউ আর খোঁড়াখুঁড়ি করতে না পারে; সে ব্যবস্থা আমি করে এসেছি।'

'কাল থেকে? যদি আজ রাত্তিরেই ওরা এসে কিছু করে যায়?

'সেটাও সরকারের দায়িত্ব। তবে ...'

কাকাবাবু কথা বলতে-বলতে থেমে চুপ করে রইলেন। একটু ভেবে আবার বললেন, 'তবে এমনও হতে পারে, কাল থেকে পুলিশ হয়তো পুরো ভীমবেঠকা পাহাড়ই ঘিরে রাখবে, কোনও লোককেই যেতে দেবে না, আমাদের জিনিসপত্রের কি হবে? সেগুলো আনব কি করে? বিশেষত আমার ট্রান্সমিশান সেটটাও ওখানে পড়ে আছে।'

'আপনাকে নিশ্চয়ই যেতে দেবে। তা কখনও হয়?'

'বলা তো যায় না। বরং এক কাজ করা যাক, এই তো সবে সন্ধে হচ্ছে, এখনই গিয়ে জিনিসগুলো নিয়ে আসা যাক। ট্রান্সমিশান সেটটা হারালে খুব মুশকিল হবে।'

'সেটা এমনি ফেলে এসেছেন?'

'সাধুবাবার কাছে জমা দিয়ে এসেছি। ধীরেন, তোমার গাড়ির ড্রাইভার আছে না?'

'আমিই আপনাকে নিয়ে যাচ্ছি।'

'না, না, তার দরকার নেই। তোমাকে যেতে হবে না। ড্রাইভার থাকলেই হবে, আমরা যাব আর আসব।'

'তা হয় না, কাকাবাবু, এই রাত্তিরেই আপনাকে আমরা একলা যেতে দেব না। আমি যাবই আপনার সঙ্গে।'

'ধীরেন, তুমি জান না। ওই সন্তুকে জিজ্ঞেস কর, আমি একবার না বললে আর হ্যাঁ হয় না। আমি বলছি, তোমার যাবার দরকার নেই।'

'আপনি কেন একথা বলছেন, আমি জানি। আপনি ভাবছেন, আমার যদি কোনও বিপদ হয়, তাহলে আমার স্ত্রী আর ছেলেরা আপনাকে দোষ দেবে। যে ড্রাইভার বেচারা যাবে, তারও স্ত্রী আছে, দুটো বাচ্চা আছে। তার বিপদ হলেও সেই একই ব্যাপার। তাছাড়া আপনি না থাকলেও আমি মাঝে-মাঝে এ-রকম বিপজ্জনক ঝুঁকি নিই। চলুন, আর দেরি করে লাভ নেই, বেরিয়ে পড়া যাক।'

'তুমি যাবেই বলছ? বেশ। তুমি ফায়ার আর্মস চালাতে পার? তোমার আছে কিছু?'

'এককালে আমার শিকারের শখ ছিল। কিন্তু এখন তো বন্দুক পিস্তল কিছু নেই আমার। একটা বড় ছুরি আছে। ওঃ, হ্যাঁ, রত্নেশের তো রাইফেল আছে, সেটা নিতে পারি?'

'তাই নাও। একটা কিছু হাতিয়ার সঙেগ রাখা ভাল।'

মিনিট দশেকের মধ্যেই আমরা তৈরি হয়ে বেরিয়ে পড়লুম। কাকাবাবু কাঁধে ঝুলিয়ে নিলেন একটা ব্যাগ। ভীমবেঠকায় পৌঁছবার আগেই নেমে এল অন্ধকার। এখানকার রাস্তা অবশ্য অন্য অনেক পাহাড়ি রাস্তার মতন তেমন বিপজ্জনক নয়। হেডলাইট জ্বেলে ধীরেনদা সাবধানে চালাতে লাগলেন গাড়ি।

কালকের মতন আজও সাধুবাবা চোখ বুজে ধ্যানে বসেছেন।

কাকাবাবু বললেন, 'এখন ওকে ডাকা ঠিক হবে না। একটুক্ষণ অপেক্ষা করা যাক।'

আশ্রমের পেছন দিকে আমাদের গোটান খাটগুলো পেয়ে গেলুম। কিন্তু স্টোভ আর অন্যান্য জিনিসপত্র কিছু নেই। সেগুলো হয়তো সাধুবাবা আশ্রমের মধ্যে রেখে দিয়েছেন। কিন্তু সাধুবাবার অনুমতি না নিয়ে আশ্রমের মধ্যে ঢোকা উচিত নয়।

আমরা সকালে চলে যাওয়ার সময় সাধুবাবাকে একটা খবরও দিয়ে যেতে পারিনি। উনি কী ভেবেছেন, কে জানেন। নিঃশব্দে ঘুরে বেড়াতে লাগলুম এদিক-ওদিক। আজ আর তেমন অন্ধকার নয়, আকাশ বেশ পরিষ্কার।

ধীরেনদা চুপিচুপি জিজ্ঞেস করলেন, 'সাধুজির ধ্যান কখন ভাঙবে? যদি সারারাত উনি ওই রকম বসে থাকেন?'

ধীরেনদা এই কথা বলার প্রায় সঙ্গে-সঙ্গেই কালকের মতন গোরুটা দুবার ডেকে উঠল, হাম্বা হাম্বা। ।

তারপরই সাধুবাবা বললেন, 'ব্যোম্ ভোলা, মহাদেও, শঙ্করজী।'

আশ্চর্য। সত্যিই তো দেখা যাচ্ছে, এই গোরুটা একদম ঠিক ঘড়ির মতন।

কাকাবাবু বললেন, 'নমস্কার,সাধুজী।'

সাধুজী বললেন, 'রায়চৌধুরীবাবু, আপলোগ অচানক চলে গ্যয়ে ম্যায় শোচ্ তা হুঁ ..'

কাকাবাবু বললেন, 'হ্যাঁ, আমরা পাহাড়ের নিচে নেমে গিয়েছিলুম, তাই আপনাকে আর খবর দিতে পারিনি। আমার জিনিসপত্র ...'

সাধুবাবা জানালেন যে, সেগুলো আশ্রমের মধ্যে আছে। ভেতরে ঢুকে তিনি একে-একে সবই এনে দিলেন।

কাকাবাবু সাধুবাবাকে প্রচুর ধন্যবাদ জানাবার পর জিজ্ঞেস করলেন, 'আচ্ছা সাধুজী, আমরা চলে যাবার পর আর কেউ এসেছিল? আপনার নজরে পড়েছে?'

উনি দু'দিকে মাথা নাড়লেন।

'জানেন, সাধুজী, এই পাহাড়ে গুপ্তধনের হদিস পাওয়া গেছে?'

সাধুবাবা হিন্দিতে বললেন যে, 'গুপ্তধন? তা বেশ তো! তাতে ওঁর কিছু যায় আসে না। ওঁর তো কোনও জিনিসে প্রয়োজন নেই।

কাকাবাবু উঠে দাঁড়িয়ে বললেন, 'নমস্কার সাধুজী। আবার পরে এলে দেখা হবে।'

মালপত্রগুলো সব নিয়ে আসা হল গাড়ির কাছে। ওপরের কেরিয়ারে বাঁধা হল খাটগুলো। আমরা গাড়িতে উঠে বসেছি, কাকাবাবু তখনও বাইরে দাঁড়িয়ে। উনি যেন শেষবারের মতন দেখে নিচ্ছেন পাহাড়টাকে। কিন্তু আবছা অন্ধকারে কিছুই দেখবার নেই অবশ্য। অন্ধকার গুহাগুলোর দিকে তাকিয়ে আজও আমার গা ছম্‌ছম্‌ করছে।

কাকাবাবু বললেন, 'এত দূর এলুম যখন, একবার গুপ্তধনের খোঁজ করে যাব না?'

ধীরেনদা জিজ্ঞেস করলেন, 'কাকাবাবু, আপনি সত্যিই বিশ্বাস করেন যে, এখানে গুপ্তধন আছে?' আমি কিন্তু এখনও ঠিক ...'

'তোমাকে কেন আনতে চাইনি জান ধীরেন? গুপ্তধন পেলে তোমাকেও ভাগ দিতে হবে, সেইজন্য!'

আমি আর ধীরেনদা দুজনেই অবাক। কাকাবাবুর মুখে এ-রকম কথা আমি কখনও শুনিনি। উনি গুপ্তধনের জন্য লোভ করবেন, তা হতেই পারে না।

কাকাবাবু বললেন, 'মিংমা চল তো আমরা একবার নিচের সেই গুহাটা থেকে ঘুরে আসি। ধীরেন আর সন্তু এখানে অপেক্ষা করুক।'

ধীরেনদা বললেন, 'আপনি এই অন্ধকারের মধ্যে এতখানি নিচে নামবেন? এ যে অসম্ভব ব্যাপার!'

'অসম্ভব বলে আবার কিছু আছে নাকি? ছবির ভাষার যে সঙ্কেত তা আমি বুঝতে পেরে গেছি। সেটা সত্যি কিনা আজই আমি একবার পরীক্ষা করে দেখতে চাই। কাল থেকে পুলিশ পাহারা দেবে ... তোমরা দুজনে এখানে অপেক্ষা কর বরং ...'

ধীরেনদা কাকাবাবুকে থামাবার চেষ্টা করলন। কিন্তু কিছুতেই কিছু হল না। কাকাবাবু যাবেনই গুপ্তধনের সন্ধানে। তাহলে ধীরেনদা আর আমারও এখানে বসে থাকার কোনও মানে হয় না।

এবার আমার সত্যিকারের ভয় করতে লাগল। হোঁচট খেয়ে পড়া কিংবা নিচে গড়িয়ে যাওয়ার আশঙ্কা তো আছেই। তাছাড়া কে-কোথায় লুকিয়ে আছে, ঠিক নেই। যে-কেউ পাথর ছুঁড়ে কিংবা গুলি করে আমাদের মেরে ফেলতে পারে।

ঠিক হল সবাই যাব, একসঙ্গে, পরস্পরকে ছুঁয়ে থেকে। আমার আর মিংমার হাতে টর্চ, সামনে রাইফেল হাত ধীরেনদা, একদম পেছলে রিভলভার হাতে কাকাবাবু!

নামতে-নামতে এক-একবার কোনও শব্দ শুনেই চমকে উঠছি আমরা। হয়তো আমাদেরই পায়ের শব্দ কিংবা পায়ের ধাক্কায় ছিকটে যাওয়া কোনও নুড়ি। মাথার ওপর দিয়ে শান-শান করে উড়ে গেল একদল বাদুড়। এই অন্ধকারের মধ্যে ক্রাচে ভর দিয়ে পাথরের ওপর দিয়ে নামা যে কত শক্ত, তা আমরা বুঝব কি করে! দু'পায়ে ভর দেওয়া সত্ত্বেও প্রায়েই হড়কে যাচ্ছে আমাদের পা, কাকাবাবু কিন্তু একবারও পিছলে গেলেন না।

বেশি নিচে নামতে হল না। মাঝামাঝি এসে এক জায়গায় কাকাবাবু দাঁড়িয়ে পড়ে বললেন, 'দ্যাখ তো সন্তু, সামনের গুহাটার নম্বর কত?'

কোনও কোনও গুহার বাইরে আলকাতরা দিয়ে নম্বর লেখা আছে বটে। এখানে একটা গুহার বাইরে লেখা 'আর এস্ ফিফ্‌টি টু।'

কাকাবাবু বললেন, 'তা হলে দ্যাখ আর এস্ ফিফ্‌টি ফোরটা কাছাকাছি হবে।'

টর্চের আলো ঘোরাতেই এক জায়গায় দুটো আগুনের মতন চোখ জ্বলজ্বল করে উঠল।

আমি চমকে উঠতেই ধীরেনদা বললেন, 'ওটা নিশ্চয়ই কোনও পাখি। হ্যাঁ,এই তো প্যাঁচাটা এত আলো দেখেও নড়ে-চড়েনি। একদৃষ্টে চেয়েছিল আমাদের দিকে। আমি আর মিংমা হুস্-হাস করতে অনিচ্ছার সঙ্গে উড়ে গেল। গুহাটার মধ্যে খুব ভাল করে দেখলুম যে, আর কিছু নেই। তারপর, ঢুকে পড়লুম সেটার মধ্যে।

এক দিকের দেওয়ালে দেখলুম, পর পর কয়েকটা মানুষের ছবি, আর দুটো জন্তুর, খুব সম্ভবত মোষের।

আমি বললুম, 'হ্যাঁ, কাকাবাবু, ছবি আছে।'

'ক'টা মানুষ?'

'তেরোটা।'

'অন্য দেওয়াল দ্যাখ।'

'আরেকটি দেওয়ালেও এক সার মানুষ রয়েছে। এখানে আছে আঠারটা। পেছন দিকের দেওয়ালে নটা।

সে কথা কাকাবাবুকে জানাতে উনি বললেন ভাল করে ছাদটাও দেখতে।

'হ্যাঁ ছাদেও ছবি আছে অনেকগুলো। এখানেও তেরোটা।'

কাকাবাবু বললেন, 'তাহলে কত হল? চল্লিশ না? ঠিক আছে এবারে বেরিয়ে আয়।'

শরীরটা একবার কেঁপে উঠল আমার। চল্লিশ মানুষ! গুপ্তধনের সংকেতে চল্লিশজনের উল্লেখ আছে। তা হলে কি এখানেই আছে সেই গুপ্তধন?

কাকাবাবু পকেট থেকে একটা কাগজ বার করে টর্চের আলোয় দেখে নিয়ে বললেন, 'হ্যাঁ, মিলেছে। আমি দুপুরে মিউজিয়ামে গিয়ে দেখে এসেছি কোন গুহায় কত ছবি আছে, তার লিস্ট আছে সেখানে। দুটো মোষের ছবিও দেখিসনি?'

'হ্যাঁ দেখেছি কাকাবাবু।'

এবার দ্যাখ তো, পাশের গুহাটায় কি আছে?'

সে-গুহাটায় ঢুকে দেখলুম, সেখানে আর কোনও ছবি নেই, শুধু দুটো মোষের ছবি।

কাকাবাবু নিজের ঝোলা-ব্যাগ থেকে একটা শাবল বার করে উত্তেজিতভাবে বললেন, 'আর একটুও সময় নষ্ট করা যাবে না। এইদুটো গুহার মাঝখানেই আছে সেই গুপ্তধন। চটপট গর্ত করে দেখতে হবে।'

প্রথমে ধীরেনদা চেষ্টা করলেন শাবল দিয়ে গর্ত খোঁড়বার। পাথরের ফাঁকে ফাঁকে খিছু মাটিমেশানো জায়গাও আছে। সেখানে ছাড়া অন্য জায়গায় শুধু শাবল দিয়ে গর্ত খোঁড়া প্রায় অসম্ভব। ধীরেনদা খানিকটা খুঁড়বার পর মিংমা ওঁর হাত থেকে শাবলটা নিয়ে জোরে জোরে গর্ত খুঁড়তে লাগল। বেশ কিছুটা গর্ত করার পর ঠং-ঠং শব্দ হতে লাগল।

কাকাবাবু বললেন, 'দাঁড়াও, আমি দেখছি।'

তিনি গর্তটার পাশে বসে পড়ে হাত ঢুকিয়ে দিলেন। কিছুই নেই শুধু কঠিন পাথর।

কাকাবাবু দ্বিতীয়টাও পরীক্ষা করে দেখে বললেন, 'আর একটা খুঁড়ে দ্যাখ, কিছু এখানে থাকতে বাধ্য।'

তৃতীয় গর্তটা অনেকখানি গভীর হল। এক সময় কাকাবাবু মিংমাকে বললেন, 'ব্যাস, আর না। সরে এস, আমি ভেতরটা খুঁজে দেখছি। সবাই টর্চ নিবিয়ে দাও তো একবার কিসের যেন শব্দ পেলাম।'

বড়-বড় পাথরের ফাঁকে আকাশের আলো আসে না, টর্চ নেবাতেই আমরা ডুবে গেলাম ঘুট-ঘুটে অন্ধকারে। সবাই কান খাড়া করে রইলাম।

দূরে যেন শুকনো পাতা ভাঙার শব্দ হল। কেউ যেন হাঁটছে। তবে আওয়াজটা এত ক্ষীণ যে মনে হয় যেই হাঁটুক সে অনেক বেশি দূরে, কিংবা শেয়াল-টেয়ালের মতন ছোট কোনও প্রাণী।

একটুক্ষণ অপেক্ষা করার পর কাকাবাবু ফিসফিসিয়ে বললেন, 'একটু টর্চ জ্বাল একবার। মনে হয় কী যেন পেয়েছি।'

কাকাবাবু প্রবল উত্তেজনার সঙ্গে বললেন, 'এই তো, সোনার মূর্তি। আমার ধারণা অনেক মূর্তি এখানে পোঁতা আছে। এর এক-একটার দাম কত হবে বল তো, ধীরেন?'

ধীরেনদা এত অবাক হয়ে গেছেন যে কথাই বলতে পারছেন না। সত্যিই গুপ্তধনের সন্ধান পেয়েছি আমরা। এই যে মাঝারি মাপের একটা [illegible] সোনার মূর্তি টর্চের আলোয় [illegible] ঝকঝক করছে।

কাকাবাবু বললেন, 'অন্তত লাখ দু-এক টাকা এক-একটার দাম হবে। যথেষ্ট হয়েছে, চল এবার, বেশি লোভ করা ভাল নয়। আমরা বেআইনি কাজ করছি। তা ছাড়া যে-কোনও মুহূর্তে বিপদ হতে পারে।'

মিংমাকে তিনি বললেন, চটপট গর্তগুলো বুজিয়ে দিতে। তারপর আমরা ফেরার পথ ধরলুম। এত জোরে উঠতে লাগলুম যেন কেউ আমাদের তাড়া করে আসছে। গুপ্তধন নিয়ে পালাচ্ছি বলে ধক্‌ধক্ করছে বুকের মধ্যে।

বিনা বিপদেই আমরা পৌঁছে গেলুম ওপরের রাস্তার দিকটায়। এখানে আসবার পর ভয় কেটে গেল। অন্ধকার গুহাগুলোর আশেপাশে যে-কেউ আমাদের আক্রমণ

করতে পারত। কিন্তু এখানে সে ভয় নেই। সামনে অনেকটা খোলা জায়গা, আমাদের কাছে একটা রাইফেল আর রিভলভার আছে।

গাড়িটাতে হেলান দিয়ে হাঁপাতে লাগলুম খানিকক্ষণ। তারপর কাকাবাবুর কাছ থেকে মূর্তিটা নিয়ে সবাই দেখলুম ঘুরিয়ে-ফিরিয়ে। মূর্তিটা বেশ ভারি। এতকাল মাটির তলায় ছিল, কিন্তু একটুও ভাঙেনি, শুধু রংটা একটু কালো হয়ে গেছে। তবু বোঝা যায় জিনিসটা সোনার।

ধীরেনদা বললেন, 'এবার তা হলে কেটে পড়ি আমরা?'

কাকাবাবু বললেন, 'তোমাদের খিদে পায়নি? এত পরিশ্রম হল? আমার তো খিদেয় পেট জ্বলছে।'

ধীরেনদা বললেন, 'ওবায়দুল্লাগঞ্জে হোটেল খোলা থাকতে পারে। চলুন সেখানে খেয়ে নেবেন।'

গাড়ির সামনে ঘাসের ওপর বসে পড়ে কাকাবাবু ক্রাচ দুটো এক পাশে সরিয়ে রাখলেন। তারপর বললেন, 'ভাবছি পথে কোনও বিপদ হবে কি না। পাহাড় থেকে নামবার পথে যদি কেউ আমাদের গাড়ি আটকায়? একটা পাথরের চাঁই গড়িয়ে দেয়? পাহাড়ের মধ্যে জঙ্গলের আড়াল থেকে কেউ যদি আমাদের দেখে থাকে ... আমাদের সঙ্গে এত দামি জিনিস ...। তার চেয়ে এক কাজ করলে তো হয়, রাত্তিরটা আমরা এখানেই থেকে যাই, সঙ্গে তো স্টোভ আর চাল-ডাল আছেই, মিংমা খিঁচুড়ি রাঁধবে।'

ধীরেনদা বললেন, 'সারারাত এখানে থাকব?'

'কেন, অসুবিধের কি আছে?'

'আমি যদি খুব জোরে গাড়ি চালিয়ে বেরিয়ে যাই?'

'তাতে বিপদ আরও বাড়বে। রাস্তার মাঝখানে পাথর ফেলে রাখলে আমাদের গাড়ি উলটে যাবে। তার চেয়ে বরং এখানে সারা রাত জেগে পাহারা দেব। সেই তো ভাল।'

'বাড়িতে কিছু বলে আসিনি। ওরা চিন্তা করবে। ভেবেছিলুম রাত দশটার মধ্যে ফিরব!'

'এখনই তো দশটা বেজে গেছে। তোমাদের বাড়িতে খবরদেবার ব্যবস্থ্যা আমি করছি। থানায় খবর দিচ্ছি, ওরা তোমার বাড়িতে জানিয়ে দেবে।'

কাকাবাবু ওয়্যারলেস ট্রান্সমিশান যন্ত্রটা খুললেন। সেটাতে কড় কড় শব্দ হতেই উনি বললেন, 'রায়চৌধুরী স্পিকিং, ফ্রম দা ভীমবেঠ্‌কা হিলস ... রায়চৌধুরী ...'

মিংমা এই সব কথাবার্তা শুনে গাড়ি থেকে স্টোভটা বার করে জ্বেলে ফেলেছে। কাকাবাবু বললেন, 'আগে একটু চা করো। তারপর খিঁচুড়ি-টিচুড়ি হবে।'

জলের কলসিগুলো কিন্তু সাধুবাবার আশ্রমের কাছে রয়ে গেছে।

ধীরেনদা বললেন, 'চল সন্তু, তুমি আর আমি ধরাধরি করে একটা কলসি এখানে নিয়ে আসি। দিব্যি জ্যোৎস্না উঠেছে আমাদের মুনলিট পিকনিক হবে।'

আমি বললুম, 'ধীরেনদা, আপনার একবারও বুক কাঁপেনি? আমার তো এখনও বুকের মধ্যে দুম্ দুম্ হচ্ছে। গুপ্তধনের জন্য গর্ত খোঁড়ার সময় সব সময় মনে হচ্ছিল, কারা যেন লুকিয়ে লুকিয়ে আমাদের দেখছে। এই বুঝি গুলি চালাল।'

'তোমার তাই মনে হচ্ছিল? আমার এখন কি মনে হচ্ছে জান? রাত্তিরে যখন থেকেই যাওয়া হল, তখন আর-একবার ওখানে গেলে হয় না?'

'আবার যেতে চান?'

'আরও কত জিনিস আছে দেখতুম! সত্যি, গুপ্তধনের একটা সাংঘাতিক নেশা আছে।

'যারা গুপ্তধন খুঁজতে যায়,তারা কেউ সাধারণত প্রাণে বাঁচে না।'

'এর মধ্যে তিনজন খুন হয়েছে। কে জানে, তারাও আলাদাভাবে এখানে গুপ্তধনের জন্য এসেছিল কিনা! এসে হয়তো কিছু পেয়েও ছিল, খুন হয়েছে সেই জন্য!

'তবু আপনি বলছেন আবার যাব!'

'তবু ইচ্ছে করছে যেতে। তা হলেই বুঝে দ্যাখ কি রকম নেশা!'

জলের কল্‌সিগুলো বাইরেই পড়ে আছে। সাধুবাবা ঘুমোতে গেছেন। আমি আর ধীরেনদা একটা কল্‌সি দু'জনে ধরে তুললাম।

সেটাকে ধরাধরি করে কিছুটা নিয়ে এসেছি, এমন সময় কোথায় যেন প্রচন্ড জোরে দুম্-দুম্ করে দুটো শব্দ হল। ঠিক যেন কামানের আওয়াজ কিংবা বোমা ফাটার মতন।

দু'জনে এতই চমকে গিয়েছিলুম যে, হাত থেকে পড়ে গেল কল্‌সিটা। দু'জনেরই মনে হল, কাকাবাবুর কোনও বিপদ হয়েছে। সঙ্গে-সঙ্গে ছুটলুম গাড়ির দিকে।

কাকাবাবু আমাদের চিন্তায় উঠে দাঁড়িয়েছেন। আমরা এসে পৌঁছবার পর কাকাবাবু বললেন, 'যাক, তোমরা এসেছ, নিশ্চিন্ত! মিংমা, তোমায় আর খিঁচুড়ি রাঁধতে হবে না, আমরা একটু বাদে ফিরে যাব।'

হাতের সোনার মূর্তিটা ছুঁড়ে ফেলে দিয়ে বললেন, 'এটারও আর কোনও দরকার নেই।'

ধীরেনদা বললেন, 'কি হল ব্যাপারটা?'

কাকাবাবু হেসে বললেন, 'ওটা সোনার মূর্তি নয়। সাধারণ লোহার মূর্তির ওপর পেতলের পাত মোড়া।'

ধীরেনদা চোখ একেবারে কপালে তুলে বললেন, 'আপনি ওই গুপ্তধনের জায়গায় এই লোহার মূর্তি পেয়েছেন? গর্তের মধ্যে?

কাকাবাবু হাসলেন।

'মূর্তিটা গর্তে ছিল না। ছিল আমার ঝোলায়। অন্ধকারের মধ্যে গর্তে লুকিয়ে তারপর তোমাদের তুলে দেখিয়েছি। ওটা গুপ্তধনের জায়গাও না, ওখানে আমি দুটো

ফাঁদ পেতে রাখতে গিয়েছিলাম। আমার কায়দাটা কাজে লেগে গেছে দেখছি। এক্ষুনি দেখতে পাবে। ওরে মিংমা, চা-টা অন্তত তৈরি করে ফ্যাল্।'

মিংমা ফ্লাস্কের জল নিয়ে সস্প্যানে চাপিয়ে দিল।

ধীরেনদা মাটি থেকে মূর্তিটা তুলে নিয়ে বললেন, 'আমার আগেই সন্দেহ হওয়া উচিত ছিল, কিন্তু সেরকম কথা একবার ভাবিওনি। গর্তের মধ্যে থেকে বেরুল ... কাকাবাবু, আমি কিন্তু ব্যাপারটা কিছুই বুঝতে পারছি না এখনও। বোমা ফাটল কোথায়? কারা ফাটাল?'

'আমি ফাটালাম।'

'আপনি?'

'বোস, বলছি। আমি ঠিকই সন্দেহ করেছিলাম যে, যারা গুপ্তধনের লোভে মানুষ খুন করেছে, তারা আজ রাতেই কিছু একটা হেস্তনেস্ত করার চেষ্টা করবে।

'কাল থেকে পুলিশ-পাহারা বসবে। আজ রাতে, অন্ধকারের মধ্যে যদি ওই গুহা আর জঙ্গলে আট-দশটা লোকও লুকিয়ে থাকে, তাহলেও তাদের ধরা সম্ভব নয়। অন্ধকারে খুঁজে পাবে কি করে? তাই আমি একটা ফাঁদ পাতলুম। অনেক চেষ্টা করে আজ দুপুরে এখানকার আর্মির কাছ থেকে আমি দুটো মিথেন বোমা যোগাড় করেছি। কোনও লোহার জিনিস দিয়ে ছুঁলেই এই বোমা ফেটে যায় তখন দুশো ফুটের মধ্যে যত মানুষ থাকবে সবাই অজ্ঞান হয়ে যাবে। যেখানে আমরা গুপ্তধন খুঁজতে গিয়েছিলাম, ওখানে গুপ্তধন থাকার কোনও কথাই নয়। তবু ওখানে গর্ত খুঁড়িয়ে একটাতে এই রকম আর-একটা পেতলের মূর্তি, আর দুটোতে দুটো বোমা আমি লুকিয়ে রেখে এসেছি তখন। জানতুম,আড়াল থেকে কেউ-না-কেউ আমাদের লক্ষ্য করবেই। ঠিক সেটাই হয়েছে। ওই শোন।'

এবার জঙ্গলে শোনা গেল অনেক হুইশেলের শব্দ, মানুষের গলার আওয়াজ। আর বড়-বড় ফ্লাশলাইটের আলো ঝলসে উঠল। কৌতূহল সামলাতে না-পেরে আমরাও এগিয়ে গেলুম খানিকটা।

প্রায় কুড়িজন পুলিশ মিলে বয়ে নিয়ে এল আটজন ঘুমন্ত বন্দীকে। তাদের মধ্যে প্রথমেই আমি চমকে উঠলুম সাধুবাবাকে দেখে।

ধীরেনদা বললেন, 'ইস্, সাধুবাবা পর্যন্ত লোভ সামলাতে পারেননি!'

কাকাবাবু বললেন, 'ইনি আসল সাধুবাবা নন. আগের বার এসে দেখেছিলাম দু'জন সাধুকে। ও ছিল চেলা। আসল বড় সাধুবাবা কাশীতে তীর্থ করতে গেছেন।'

পুলিশের অফিসার বললেন, 'আরও তিনজনকে চিনতে পারা গেছে। একজন মিউজিয়ামের দারোয়ান, একজন পুলিশের লোক আর এই যে গোঁফওয়ালাটিকে দেখছেন, ও সেই কুখ্যাত ডাকাত রামকুমার পাখি, খুনগুলো সম্ভবত এই করেছে। ভোজালি দিয়ে মুন্ডু কেটে ফেলা এর স্টাইল। ওর নামে দশহাজার টাকা পুরস্কার ঘোষণা করা আছে।'

কাকাবাবু বললেন, 'আর সবাইকে চিনতে পারবেন ঠিকই। সবই একজাতের পাখি। এদের একটু চাপ দিলেই জানতে পারবেন, কোথায় এরা সুন্দরলালের ছেলে প্রেমকিশোরকে আটকে রেখেছে। সম্ভবত প্রেমকিশোরের মুখ থেকেই এরা প্রথমে ব্যাপারটা জানতে পারে। তার কি সাংঘাতিক পরিণতি।'

পুলিশ অফিসারটি বললেন, 'স্যার, আপনি যে অসাধারণ বুদ্ধি খাটিয়ে এ-রকমভাবে ওদের ধরতে আমাদের সাহায্য করবেন...'

কাকাবাবু সে-কথা না শুনে মিংমার দিকে ফিরে বললেন, 'কই রে, তৈরি হল না এখনও? বড্ড তেষ্টা পেয়েছে। এখন ভাল করে এক কাপ চা খেতে চাই।'

# অন্ধকারের বন্ধু

## ১

ঠিক যেমনভাবে কালবৈশাখী ঝড় ওঠে, সেইরকমই হঠাৎ এসে পড়ে দস্যুর দল। তারা ঘোড়ায় চড়ে আসে। তাদের ঘোড়ার পায়ের খুরে ধুলোর মেঘ ওঠে। টগবগ টগবগ শব্দের সঙ্গে দস্যুরা এমন চিৎকার করে সবাই মিলে, যা শুনলে ভয়ে বুকের রক্ত হিম হয়ে যায়।

ঝড়ের মতন আসে, আবার ঝড়ের মতনই চলে যায় ওরা। বেশিক্ষণ থামে না। এক-একটা গ্রামের ওপর এসে ঝাঁপিয়ে পড়ে। লুটপাট করে সোনাদানা, টাকা-পয়সা, শস্য। ঘরের দরজা ভেঙে, সিন্দুক ভেঙে, হাঁড়ি-কলসি ভেঙে এইসব খোঁজে। কেউ বাধা দিতে এলেই ঘাড়ে মারে তলোয়ারের কোপ।

তারপর সমস্ত গ্রামে জ্বালিয়ে দেয় আগুন। ওরা যখন চলে যায়, তখন পেছনে পড়ে থাকে গ্রামের মানুষের কান্না। কাঁদতে-কাঁদতে তারা আগুন নেবাবার চেষ্টা করে। কেউ-কেউ আহত, নিহতদের মধ্যে খোঁজে প্রিয়জনদের।

কতদূর থেকে আসে সেই দস্যুরা, তা কেউ জানে না। তাদের তেজী ঘোড়াগুলো পাহাড়-পর্বত, নদী-নালা-জঙ্গলের বাধা মানে না। তাদের মুখের ভাষাও বোঝে না কেউ।

বাংলার বহু গ্রাম উজাড় হয়ে যাচ্ছে এই দস্যুদের অত্যাচারে। যেসব গ্রামে তারা এখনও আসেনি, সেখানকার মানুষরাও ভয়ে কাঁপে প্রতিদিন। কবে সেই ঝড় আসবে তার ঠিক নেই। তখন কি হবে?

রতন বৈরাগী গান গেয়ে-গেয়ে গ্রামে-গঞ্জে ঘুরে বেড়ায়। তার ঘর-সংসার নেই, কেউ নেই। তাই তার কোনও বন্ধনও নেই। রাত্তিরবেলায় সে কোনও গাছতলায় কিংবা মন্দিরের সিঁড়িতে শুয়ে থাকে। শীত-গ্রীষ্মে কোনও ভেদাভেদ নেই। তার চেহারা দেখলে তার বয়েসও বোঝা যায় না। বেশ লম্বা আর রোগা, মাথায় চুলের জটা আর মুখভর্তি দাড়ি। গেরুয়া কাপড় পরে থাকে সারাক্ষণ। অনেকে বলে, গত কুড়ি-পঁচিশ বছর ধরে রতন বৈরাগীর চেহারা ওই একই রকম আছে। তার বয়েসের গাছ-পাথর নেই।

রতন বৈরাগী এই বাসন্তীপুর গ্রামে বারবার ফিরে-ফিরে আসে। দামোদর নদীর ধারে দামোদরপুর ভারি সুন্দর গ্রাম। এখানে রয়েছে নবদুর্গার মস্তবড় মন্দির। সেই মন্দিরের তিনটি চূড়া, অনেক দূর থেকে দেখা যায়। মন্দিরের একপাশে একটা দিঘি, তার জল কাকের চক্ষুর মতন টলটলে। আর-একদিকে ফলের বাগান। এ-গ্রামের

জমিদার রাধু রায় দেশ-বিদেশ থেকে নতুন-নতুন গাছ এনে এখানে লাগিয়েছেন। জমিদারের খুব বাগানের শখ।

মন্দিরের সামনে অনেকখানি বাঁধানো চাতাল। তার পাশে-পাশে কয়েকটা খড়ের ঘর। কিছু-কিছু সাধু-সন্ন্যাসী থাকে সেইসব ঘরে। প্রতিদিন মন্দিরে খিচুড়ি-ভোগ হয়, তা ছাড়া বাগানের ফলমূল আছে। সাধু-সন্ন্যাসীদের খাওয়ার জন্য কোনও চিন্তা করতে হয় না।

কেউ-কেউ রতন বৈরাগীকে বলে, 'তুমি গ্রামে-গ্রামে ঘুরে বেড়াও কেন? এই বাসন্তীপুরের নবদুর্গা মন্দিরেই তো থেকে গেলে পার! সবাই তোমাকে যত্ন করবে!'

রতন বৈরাগী তা শুনে জিব কেটে বলে, 'আমি যে বৈরাগী! বৈরাগীদের এক জায়গায় বেশিদিন থাকতে নেই তা হলে পায়ে শেকড় গেঁথে যায়।'

এই রতন বৈরাগীই দূর-দূর দেশের খবর আনে এই গ্রামে।

বাসন্তীপুর গ্রামে কোনও অশান্তি নেই। লোকেরা চাষবাস করে, নদীতে মাছ ধরে। কয়েক ঘর তাঁতি আছে, তারা কাপড় বোনে। তাদের তাঁতের কাপড়ের বেশ নাম আছে। ওই তাঁতিপাড়ায় একটা গানের দল আছে, তারা মাঝে-মাঝে সারা গ্রাম ঘুরে-ঘুরে গান গায়। অন্যরাও যোগ দেয় তাদের সঙ্গে। সন্ধেবেলা তাঁতিদের গানের দলটা এলে সব বাড়ি থেকে তাদের সন্দেশ-বাতাসা খেতে দেয়, কেউ-কেউ তাদের সঙ্গে খোল-করতাল বাজায়। শুধু বেচারাম নামে একটা ছেলে বড্ড বেতাল ঢোল বাজায়। সে বাজাতে শুরু করলেই অন্যরা হইহই করে থামিয়ে দেয় তাকে। বেচারামের কিন্তু ঢোল বাজাবার খুব শখ। সে তখন একা-একা চলে যায় নদীর ধারে।

এই গ্রামে ডাকাতদের খবর প্রথম নিয়ে এল রতন বৈরাগী। রতন বৈরাগী প্রত্যেকবার যখন বাসন্তীপুরে ফিরে আসে, তার সঙ্গে থাকে একটা গল্পের ঝুলি। তাকে দেখলেই ছোট ছেলেরা ঘিরে ধরে। গল্প বলতে রতন বৈরাগীর ক্লান্তি নেই। কতরকমের গল্প, তার কতটা সত্যি আর কতটা আজগুবি তা বোঝা ভার। সে নাকি তিন ঠ্যাংওয়ালা মানুষ, আর মুলোর মতন দাঁতওয়ালা দৈত্য দেখেছে। কোথায় নাকি জল জমে শক্ত হয়ে যায় পাথরের মতন।

ছোটদের সঙ্গে-সঙ্গে বড়রাও তার গল্প শোনে। ওই জল জমে পাথরের মতন শক্ত হওয়ার গল্প শুনলে সবাই হো-হো করে হাসে।

এবারে রতন বৈরাগী ফিরে এল মুখ গোমড়া করে। সকালবেলা সে নামল একটা গয়নার নৌকো থেকে। তাকে দেখেই ছোটরা ছুটে এসে চ্যাচাতে লাগল, 'গল্প বলো, গল্প বলো, নতুন গল্প!'

অন্যবার বৈরাগী বলে, 'দাঁড়াও, দাঁড়াও বাপধনরা, একটু জিরিয়ে নিই। খাওয়াদাওয়া করি, তারপর তো গল্প হবে!'

এবার সেসব কিছুই বলল না, গম্ভীরভাবে কিছুক্ষণ চেয়ে রইল ছেলেদের দিকে। তারপর নবদুর্গার মন্দিরের দিকে যেতে যেতে থেমে গেল এক জায়গায়। তারপর শুয়ে পড়ল একটা গাছের নিচে।

সারাদিন সে সেখানেই শুয়ে রইল। উঠল না, কিছু খেল না।

এই গ্রামের আর-একজন মানুষের নাম বাঁকা চৌধুরী। তাঁর ভাল নাম বঙ্কিম, কিন্তু সবাই তাঁকে বাঁকাবাবু বলেই ডাকে। তাঁর সাজগোজ খুব ফুলবাবুর মতন। ফরসা, কোঁচানো ধুতি, সিল্কের ফতুয়া, হাতে একটা রুপোবাঁধানো ছড়ি। মাথায় চকচকে কালো চুল পাতাকাটা! বিকেল হলেই বাঁকা চৌধুরী পাড়া বেড়াতে বেরোন, লোকের বাড়ির খবর নেন!

হাঁটতে-হাঁটতে বাঁকা চৌধুরী দেখলেন, এক জায়গায় গাছতলায় একটা ছোটখাট ভিড়। কাছে এসে বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'কি রে, কি হয়েছে রে?'

কয়েকটি বাচ্চা ছেলে বলল, 'বৈরাগীর অসুখ হয়েছে। বৈরাগী কথা বলতে পারছে না।'

বাঁকা চৌধুরী হুকুমের সুরে বললেন, 'সরে যা, তোরা সামনে থেকে সরে যা! আমি দেখি।'

বাঁকা চৌধুরীকে সবাই মানে। তাঁর কথায় ফাঁকা হয়ে গেল সামনেটা। তখন দেখা গেল, একটা ছেঁড়াখোড়া কম্বল মুড়ি দিয়ে শুয়ে আছে রতন বৈরাগী। আর কোঁ-কোঁ শব্দ করছে!

একটু ঝুঁকে বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'কি হয়েছে, ও রতন, কি হল তোমার?'

রতন বৈরাগী এ-পর্যন্ত কারও ডাকে সাড়া দেয়নি। এবার মুখ ফিরিয়ে বাঁকা চৌধুরীকে ডেকে বলল, 'আমি মরে গেছি! কত্তামশাই, আমি মরে গেছি!'

বাঁকা চৌধুরী বললেন, 'বালাই ষাট, তুমি মরবে কেন? অসুখ-বিসুখ করেছে বুঝি?'

রতন বৈরাগী আর কোনও উত্তর না দিয়ে ফুঁপিয়ে কেঁদে উঠল।

এবার বাঁকা চৌধুরী ভুরু কোঁচকালেন। রতন বৈরাগীকে এ-পর্যন্ত কেউ কখনও কাঁদতে দেখেনি। সে গান গায় আর হাসিমুখে গল্প করে সব সময়। কান্না যেন তাকে মানায় না। তা হলে তো গুরুতর ব্যাপার।

বাঁকা চৌধুরী বললেন, 'ভয় নেই, রতন। তুমি মরবে না, আমরা তোমাকে বাঁচাব।'

রতন বৈরাগীকে ধরাধরি করে আনা হল বাঁকা চৌধুরীর বাড়িতে। কবিরাজকে ডাকা হল। কবিরাজও রতনকে ভাল করে দেখে গম্ভীরভাবে বললেন, 'খুবই চিন্তার কথা!'

রতন বৈরাগীর পিঠে একটা বেশ বড় দগদগে ক্ষত । কোনও ধারালো অস্ত্র দিয়ে তাকে মারা হয়েছে । এমন মানুষকে কে মারবে ? জ্বরে তার গা পুড়ে যাচ্ছে, জ্ঞানও নেই ।

তিনদিন পরে তার জ্ঞান ফিরল ।

চোখ মেলেই সে বলল, 'হা ভগবান ! মানুষ মানুষকে এমনভাবে মারে ? বলাই কোথায় গেল, বলাই ? বলাই এলি ?'

বাঁকা চৌধুরী কাছে এসে বললেন, 'বলাই কে রে ? এ-গ্রামে তো বলাই নামে কেউ নেই !'

রতন বৈরাগী একটুক্ষণ ফ্যালফ্যাল করে চেয়ে রইল । তারপর ফিসফিস করে বলল. 'কত্তামশাই, বলাইকে বাঁচাতে পারলাম না ! তাকে ওরা ধরে নিয়ে গেল !'

বাঁকা চৌধুরী বললেন, 'তুই কি বলছিস, কিছুই যে বুঝতে পারছি না ! বলাই কে ! কারা ধরে নিয়ে গেল ?"

রতন বলল, 'বলাই একটা ছোট ছেলে । আমাকে বড় ভালবাসে । তার গলায় একটা সোনার হার ছিল, তাই দেখে ওরা এমন টান দিল যে, ছেলেটা ছিটকে গিয়ে পড়ল ঘোড়ার পায়ের তলায় ।'

'ওরা মানে ?'

'ওরা মানে ডাকাতরা । হা ভগবান, তাদের প্রাণে দয়ামায়া কিছু নেই ! তারা কাউকে ছাড়ে না ! কত্তাবাবু আমি বলাইকে বাঁচাবার জন্য ঝাঁপিয়ে পড়লাম । তখন একজন আমার পিঠে কোপ মারল ।'

'ডাকাত পড়েছিল, কোন্ গ্রামে ?'

'সে-গ্রামের নাম গোষ্ঠতলা । আমি মাঝে-মাঝে যাই । সে গ্রামের সর্বনাশ হয়ে গেছে । শুধু গোষ্ঠতলা নয় গো, তার আগে লক্ষ্মীপুর, বাদুগঞ্জ, রহমতপুর, রায়নগর সব গ্রাম শেষ ! এ-ডাকাতদের কেউ আটকাতে পারে না । এরা দিনের বেলা আসে।'

'দিনের বেলা ? বলিস কি রে ?'

'হ্যাঁ গো, কত্তামশাই, নবাবের সৈন্যরাও এই ডাকাতদের ভয় পায় ! ডাকাতদের আসতে দেখলে তারা পালায় ! আমি এদের কথা আগে শুনেছি, এবার স্বচক্ষে দেখলাম । বলাইকে বাঁচাতে পারলাম না ।'

'দিনের বেলা ডাকাত আসে, এমন তো কখনও শুনিনি । তাদের এত সাহস হল কি করে ? নবাব-বাদশারা কি নাকে তেল দিয়ে ঘুমোচ্ছে ?'

হঠাৎ উঠে বসে রতন বৈরাগী পাগলাটে গলায় চেঁচিয়ে বলল, 'কিন্তু আমায় কে বাঁচাল ? আমায় কে বাঁচাল ? আমার তো বাঁচার কথা ছিল না ।'

সে নিজের পিঠে হাত দিয়ে দেখল, কেঁপে উঠল তার শরীর । সে বলল, 'আমার পিঠে কোপ মারল, আমি মাটিতে পড়ে গেলাম । তারপরেই ভাবলাম, এবার আমার গায়ের ওপর দিয়ে ঘোড়া চালিয়ে দেবে । হঠাৎ শুনতে পেলাম, একটু দূরে কে যেন বজ্রগম্ভীর স্বরে চেঁচিয়ে উঠল, সাবধান !'

'আমি মুখ তুলে এক পলকের জন্য দেখলাম সেদিকে। মনে হল, একটা গাছের নিচে যেন একজন দেবতা এসে দাঁড়িয়েছেন। তাঁর মুখ দেখা গেল না। মুখখানা একটা লাল কাপড়ে ঢাকা। পরনেও লাল কাপড়। হাতের তলোয়ারখানা সোনা দিয়ে গড়া। তিনি হুঙ্কার দিয়ে দু'বার বললেন সাবধান! তারপর আর মনে নেই। আমি জ্ঞান হারালাম। সেই দেবতাই নিশ্চয়ই আমাকে বাঁচিয়েছেন।'

বাঁকা চৌধুরী বললেন, 'লাল কাপড়-পরা দেবতা?'

রতন বলল, 'পেছন থেকে সূর্যের আলো পড়ে তাঁর মাথার পেছনটায় জ্যোতি দেখা যাচ্ছিল। তিনি আমাকে বাঁচাবার জন্যই এসেছিলেন। নিশ্চয়ই বলাইটাও বেঁচে গেছে।'

দেবতার কথাটা বাঁকা চৌধুরী ঠিক বিশ্বাস করতে পারলেন না। রতন বৈরাগী এরকম কিছু বানিয়ে বলে। কিন্তু ডাকাতদের খবরটা তাঁকে চিন্তিত করে তুলল। রতন বৈরাগীর পিঠে তলোয়ারের আঘাত আছে, এটা তো আর মিথ্যে নয়!

বাঁকা চৌধুরী তখন গেলেন জমিদার রাধু রায়ের সঙ্গে দেখা করতে। রাধু রায় এখন বেশ বৃদ্ধ হয়েছেন, একটা পায়ে খুঁড়িয়ে-খুঁড়িয়ে হাঁটেন। আগে তিনি ঘোড়ায় চেপে ঘুরে বেড়াতেন, এখন আর তিনি ঘোড়ায় চাপতে পারেন না। বাড়ি থেকে বেরোন না বেশি। মাসে একবার মন্দিরে আসেন পালকিতে চেপে।

রাধু রায় পুজোয় বসেছিলেন। বাঁকা চৌধুরীকে খানিকক্ষণ অপেক্ষা করতে হল। প্রাসাদের সামনের ঘরটাতে চৌকির ওপর ফরাস পাতা। একজন ভৃত্য তাঁকে তামাক খাবার গড়গড়া দিয়ে গেল।

পুজো সেরে রাধু রায় সেই ঘরে ঢুকেই বললেন, 'কী বাঁকা, ডাকাতের কথা বলতে এসেছ তো?'

বাঁকা চৌধুরী চমকে উঠলেন। তাঁর ধারণা, গ্রামের সব খবর তিনিই আগে পান। রতন বৈরাগী এখনও তাঁর বাড়িতে রয়েছে। রতন ছাড়া ওই ডাকাতদের কথা এখন পর্যন্ত আর কেউ জানে না। রাধু রায় কি মনের কথা পড়তে জানেন নাকি?

রাধু রায় আবার হেসে বললেন, 'হ্যাঁ হ্যাঁ, আমি মানুষের মনের কথা মুখ দেখলেই বুঝতে পারি। বিপদের কথা না থাকলে আর বাঁকা চৌধুরী আমার কাছে আসবে কেন?'

রাধু রায় দূর সম্পর্কে বাঁকা চৌধুরীর মামা হন। এক সময় বাঁকা চৌধুরী তাঁর খুব অনুগত ছিলেন। এ-বাড়িতে আসতেন প্রায়ই। ঈদানীং আসা-যাওয়া কমে গেছে।

বাঁকা চৌধুরী বললেন, 'আপনি ডাকাতদের কথা শুনেছেন তা হলে?'

রাধু রায় বললেন, 'আমার বাবা বড় জমিদার ছিলেন। এখন জমিদারির অনেকটা গেছে। তবু তো লোকে এখনও আমাকে জমিদার বলে মানে! তাই সব সময় চোখকান খোলা রাখতে হয়। বাড়ি থেকে বেরই না বটে, তবু এ-তল্লাটের সব খবরই রাখি!'

বাঁকা চৌধুরী বললেন, 'মামা, শুনলাম এরা সাঙ্ঘাতিক ডাকাত ! দিনের বেলাতেও আসে ! নবাবের ফৌজকেও এরা ভয় পায় না ।'

রাধু রায় বললেন, 'হুঁ । জানি । এই ডাকাতরা এদেশি নয় । আসে বহুদূব থেকে । তবে আমাদের এলাকায় এখনও আসেনি ।'

বাঁকা চৌধুরী বললেন, 'এখনও আসেনি । কিন্তু আসবে না, তা কি বলা যায় ?'

রাধু রায় বললেন, 'আসতেই পারে । এদের লোভ আর সাহস ক্রমশই বাড়ছে । ওরা শুধু সোনাদানা লুট করে না, শস্যও নেয় বলে খবর পেয়েছি । শস্যের লোভেই তারা এদিকে আসবে ।'

'তখন কি হবে ?'

'জানি বাঁকা, তুমি কী বলতে এসেছ । আমি জমিদার, আমারই দায়িত্ব এই এলাকার মানুষকে রক্ষা করা । এই ডাকাতদের কথা যতটুকু জেনেছি, তাতে তো মনে হয়, এদের আটকাবার ক্ষমতা আমাদের নেই । আমার আছে মাত্র শ'খানেক লাঠিয়াল । ওরা দুর্বল প্রজাদের ধরে পেটাতে পারে কিন্তু ডাকাতদের সঙ্গে যুদ্ধ করতে হলেই চম্পট দেবে !'

'তা জানি । আপনার লাঠিয়ালরা ডাকাতদের ঠেকাতে পারবে না ।'

'যৌবনে আমি তলোয়ার নিয়ে দাঁড়ালে আমার সামনে আসার ক্ষমতা অনেকেরই ছিল না । ঘোড়া ছুটিয়ে আমি অনেক ডাকাত-ঠ্যাঙাড়ে শায়েস্তা করেছি । কিন্তু এখন একটা পা দুর্বল হয়ে গেছে । আর যুদ্ধ করতে পারি না ।'

'মামা, অল্প বয়সে আমিও ভালই যুদ্ধ করতাম । অনেক লড়াই করেছি । কিন্তু একবার আমার শিরদাঁড়ায় চোট লাগায় আর সোজা হয়ে দাঁড়াতে পারি না । লোকে তাই আমার নাম দিয়েছে বাঁকা ।'

রাধু রায় হা-হা করে হেসে উঠলেন । হাসতে-হাসতে বললেন, 'আমাদের এখন গোটা বাঙালি জাতটারই পা দুর্বল আর শিরদাঁড়ায় চোট । লড়াই করার ক্ষমতা আমরা হারিয়ে ফেলেছি । বাইরের শত্রুরা এসে আমাদের পেটাবে । তাতে আর আশ্চর্য কী ।'

বাঁকা চৌধুরী বললেন, 'শেষে কী ডাকাতের হাতে ধন-মান সব যাবে ?'

রাধু রায় বললেন, 'যদি বাঁচতে চাও তো এ-গ্রাম ছেড়ে পালাও ! ওদের আসতে আর দেরি নেই ।'

'আর আপনি ?'

'আমি পৈতৃক ভিটে ছেড়ে যেতে পারব না । মরতে হলে এখানেই মরব !'

'জমিদার বংশের সন্তান হয়ে আপনি ডাকাতদের হাতে প্রাণ দেবেন ?'

রাধু রায়ের মুখের হাসিটি মোছেনি । তারই মধ্যে একটা দীর্ঘশ্বাস ফেলে বললেন, 'আর উপায় কী বলো ?'

দু'জনে মিলে পরামর্শ করলেন কিছুক্ষণ । তারপর ঠিক হল, এই গ্রাম থেকে চার পাঁচজনের একটি দল পাঠানো হবে গোষ্ঠতলায় । তারা যাবে গুপ্তভাবে । ডাকাতদের সম্পর্কে খোঁজখবর নেবে ।

কিন্তু ডাকাতদের কথা গ্রামে ছড়িয়ে পড়তেই সবাই এমন ভয় পেয়ে গেল যে, কেউ আর যেতে চায় না। দুটি ছেলেকে রাজি করানো হল কোনওক্রমে। শেষ পর্যন্ত বাঁকা চৌধুরী বললেন, তিনিই যাবেন ওই ছেলে দুটির সঙ্গে।

অমাবস্যার রাত্তিরে নৌকোয় রওনা দিল সেই তিনজন।

## ২

অমাবস্যার রাতে চতুর্দিক একেবারে ঘুটঘুটে অন্ধকার। আকাশে একটাও তারা দেখা যায় না। মনে হয় যেন চোখ বুজে থাকা আর চোখ খুলে থাকা সমান।

সন্ধের খানিক পরেই ঘুমিয়ে পড়ে গ্রামের মানুষ। কোথাও কোনও শব্দ নেই। মাঝে-মাঝে শোনা যায় দু-একটা কুকুরের ডাক। নৌকার বৈঠা ফেলা হচ্ছে খুব সাবধানে, তবু সামান্য ছপছপ আওয়াজ হচ্ছে। এ-নৌকোয় আলাদা কোনও মাঝি নেই, বাসন্তীপুর গ্রামের দুটি সাহসী ছেলেই নৌকো চালাচ্ছে। তাদের নাম কালকেতু আর গোপাল। এরা দু'জনেই জঙ্গলে শিকার করে। হরিণ, ভাল্লুক মারে। একবার একটা চিতাবাঘও মেরেছিল।

এই দু'জনের চেয়ে বাঁকা চৌধুরী বয়েসে বড়। তাঁর শরীরেও বিশেষ জোর নেই। কিন্তু গ্রামের আর কেউ তো দূরে যেতে সাহস করল না। এমন অবস্থা হয়েছে, সাধু-বৈরাগীরা ছাড়া গ্রাম ছেড়ে কেউ আর বাইরেই যায় না, বাইরের জগতের খবরও রাখে না।

নদীর নাম দামোদর। মস্ত বড় নদী। বর্ষার সময় প্রতি বছর বান আসে, দু'কূল ছাপিয়ে যায়। এখন অবশ্য শীতের শেষ, তত জল নেই। অন্ধকারে সামনের দিকটা দেখারও উপায় নেই। নৌকো চলেছে আন্দাজে।

কিছুক্ষণ যাওয়ার পর গোপাল বলল, 'চৌধুরীকর্ত্তা, আমরা কতদূরে যাব ; বুঝব কী করে যে, কোথায় যাচ্ছি ?'

বাঁকা চৌধুরী একটা হুঁকোয় তামাক টানতে-টানতে চোখ বুজেছিলেন। চোখ মেলে দু'পাশটা দেখবার চেষ্টা করলেন। তারপর বললেন, 'রতন বৈরাগী বলেছিল গোষ্ঠতলার কথা। ততদূর যাব না। গোষ্ঠতলার আগে রায়মল্ল গ্রাম, তার আগে হেমকুঠি। হেমকুঠির এদিকে একটা মস্ত বাদা অঞ্চল, তার আগে পঞ্চানন্দপুর। সেই পঞ্চানন্দপুর পর্যন্ত যাব। তার বেশি আর যাওয়ার দরকার নেই।'

গোপাল বলল, 'অন্ধকারে সেই পঞ্চানন্দপুর বা চিনব কি করে ?'

বাঁকা চৌধুরী বললেন, 'ও-জায়গা চিনতে অসুবিধে নেই। পঞ্চানন্দপুরে একটা বিরাট শ্মশান আছে। মস্ত বড় কালীমন্দিরও আছে। অনেক গ্রামের লোক সেখানে মড়া পোড়াতে আসে, দিন-রাত চিতা জ্বলে। দূর থেকেই দেখা যাবে সেই আগুন।'

কালকেতু জিজ্ঞেস করল, 'আপনি এত জায়গা চিনলেন কি করে ?'

বাঁকা চৌধুরী হেসে বললেন, 'তোমাদের মতন বয়সে আমি অনেক ঘুরে বেড়িয়েছি। আমার খুব শখ ছিল দেশ দেখার। আমি আজিমগঞ্জ, মুর্শিদাবাদ, পাটনা পর্যন্ত গেছি। ইচ্ছে ছিল রাজধানী দিল্লি পর্যন্ত যাওয়ার। কিন্তু বারাণসীর পথে যেতে গিয়ে দুর্ঘটনায় পড়ি। ঘোড়াসুদ্ধ একটা খাদের মধ্যে পড়ে গিয়েছিলাম। ঘোড়াটা মারা গেল, আমার শিরদাঁড়ায় আঘাত লেগেছিল প্রচণ্ড! বাঁচার আশা ছিল না, তবু বেঁচে উঠলাম ভাগ্যবলে।'

কালকেতু আবার জিজ্ঞেস করল, 'আপনার ঘোড়াটা খাদে পড়ল কি করে? ডাকাতে তাড়া করেছিল?'

'ডাকাতে না রে, বাঘে। পাহাড়ের সরু রাস্তা। সামনের দিকে দেখি দুটো বাঘ খেলা করছে। তখনও সন্ধে হয়নি। স্পষ্ট দেখা যায়। ঘোড়ার পায়ের শব্দ শুনে একটা বাঘ মুখ তুলে তাকিয়ে হুঙ্কার দিল। সে কী প্রচণ্ড আওয়াজ। শুধু বুক কাঁপে না রে, সেই আওয়াজের চোটে চোখে অন্ধকার দেখতে হয়। আমি কিছু বোঝার আগেই ঘোড়াটা পেছন ফেরার জন্য লাফ দিল, সঙ্গে-সঙ্গে খাদে গড়িয়ে পড়লাম!'

হঠাৎ গোপাল বলল, 'চুপ! কিসের যেন শব্দ শুনছি। উলটো দিক থেকে আর একটা নৌকো আসছে মনে হচ্ছে।'

সবাই কথা থামিয়ে কান পেতে শুনল। সত্যি, জলে বৈঠা ফেলার শব্দ হচ্ছে। একটু পরে সামান্য একটু আলোও দেখা গেল। নদীটা সেখানে বাঁক নিয়েছে।

গোপাল ফিসফিস করে বলল, 'এখন কি করি? যদি ওটা ডাকাতের নৌকো হয়?'

বাঁকা চৌধুরী বললেন, 'কিনারার দিকে আমাদের নৌকোটা ভিড়িয়ে ফেল। অন্ধকারে আমাদের দেখতে পাবে না।'

গোপাল আর কালকেতু জোরে-জোরে বৈঠা টেনে নৌকোটা নিয়ে এল কূলের কাছে। সেখানে কিছু ঝোপঝাড় রয়েছে। ওরা নৌকোটা বেঁধে, পাড়ের ওপর উঠে খানিকটা দূরে সরে গিয়ে ঝোপের মধ্যে লুকিয়ে রইল।

বাঁক ঘোরার পর অন্য নৌকোটাকে দেখা গেল স্পষ্ট। বেশ বড় নৌকো। তাতে রয়েছে অন্তত দশ-বারোজন লোক, দু'দিকে দু'জনের হাতে জ্বলন্ত মশাল। সাজপোশাক দেখে মনে হয়, এরা নবাবের সৈন্য, কয়েকজনের হাতে বর্শা, একজনের হাতে বন্দুক।

এমন দিনকাল পড়েছে যে, নবাবের সৈন্যদের দেখলেও ভয় লাগে। রক্ষকরাই এখন ভক্ষক। নবাবের সৈন্যরাও যাকে-তাকে ধরে নিয়ে যায়, বণিকদের নৌকো দেখলে লুটপাট করে, প্রতিবাদ করলে মেরে ফেলে দেয়।

সৈন্যরা মশাল ঘুরিয়ে-ঘুরিয়ে দেখছে নদীর দুই ধার। বাঁকা চৌধুরীদের নৌকোটাও তাদের চোখে পড়ল, কিন্তু সেটাতে কোনও মানুষ নেই দেখে আর আমল দিল না।

বাঁকা চৌধুরী বললেন, 'বড় বাঁচা বেঁচে গেছি রে । এই রাত্তিরে আমাদের দেখতে পেলে আর রক্ষে ছিল না । কিছু বলার আগেই বোধহয় মেরে ফেলত !'

গোপাল বলল, 'কত্তা, তা হলে কি আর এগিয়ে লাভ আছে ? ওদিকে ডাকাতের ভয়, আবার নবাবের সৈন্যদেরও ভয় । তা হলে বাঁচব কি করে ?'

বাঁকা চৌধুরী বললেন, 'তবু তো বাঁচার চেষ্টা করতে হবে । অন্য কেউ বাঁচাবে না, নিজেদেরই বাঁচার চেষ্টা করতে হবে ।'

গোপাল বলল, 'দিল্লির বাদশা তাঁর প্রজাদের দেখবেন না ?'

বাঁকা চৌধুরী বললেন, 'দিল্লির খবর আমরা কি জানি ? যতটুকু শুনেছি, বাদশা এখন নিজের সিংহাসন সামলাতেই ব্যতিব্যস্ত । আমাদের কথা তাঁর ভাববার সময় নেই ।'

কালকেতু বিরক্তভাবে বলল, 'ডাকাতের খোঁজে আমাদের এতদূর আসার কী দরকার, তা তো বুঝছি না । গ্রামে গিয়ে ঘর সামলাবার ব্যবস্থা করলেই তো হয় !'

বাঁকা চৌধুরী বললেন, 'এ তো ছোটখাট ডাকাতের ব্যাপার নয় । এমনিতে তো চুরি-ডাকাতি লেগেই আছে । এরা যে অদ্ভুত ধরনের ডাকাত । বহুদূর থেকে ঘোড়ায় চড়ে আসে, দিনের বেলা লুটপাট করে, নবাবের সৈন্যদেরও পরোয়া করে না! গ্রামে বসে এদের আমরা রুখব কি করে ? ভাল করে জানা দরকার, এরা সত্যিই ডাকাত, না বিদেশি সৈন্য !'

গোপাল বলল, 'ঘোড়ায় চেপে দিনের বেলায় আসে, তা হলে নিশ্চয়ই বিদেশি সৈন্য । নবাবের বদলে এরাই এরপর রাজত্ব করবে ।'

বাঁকা চৌধুরী বললেন, 'বিদেশি সৈন্য হলে গ্রামের পর গ্রাম দখল করে রাখত । লুটপাট করে ফিরে যাবে কেন ? সেইটাই তো বোঝা যাচ্ছে না । রতন বৈরাগী ঠিক গুছিয়ে কিছু বলতে পারছে না । এদিকে একটা গ্রাম থেকে ডাকাতদের কথা ঠিক মতন শুনে আসতে হবে !'

গোপাল জিজ্ঞেস করল, 'আচ্ছা চৌধুরীকত্তা, রতন বৈরাগী নাকি বলেছে কোনও এক দেবতা নাকি তাকে বাঁচিয়েছে । ডাকাতরা যখন তাকে তলোয়ারের কোপ দিয়ে মারতে যাচ্ছিল, ঠিক সেই মুহূর্তে এক দেবতা এসে লড়াই করতে লাগল ডাকাতদের সঙ্গে । সেই দেবতার মুখ লাল কাপড়ে ঢাকা, মাথার পেছনে আলো জ্বলছিল ।'

বাঁকা চৌধুরী বললেন, 'হ্যাঁ, রতন বৈরাগী এরকম বলেছে বটে । কিন্তু সে হল অসুখের ঘোরের কথা । সে কী দেখতে কী দেখেছে, কে জানে । আমাদের এখন এমনই দুর্দিন, দেবতারাও আমাদের দয়া করতে আসেন না । ভেবে দ্যাখ না, সারা দেশে বিপদের পর বিপদ চলছে, তবু কি দেবতাদের দয়া হয় ?'

নবাবের সৈন্যদের নৌকোটা মিলিয়ে গেছে অনেক দূরে । নদী আবার অন্ধকার হয়ে গেছে । বাঁকা চৌধুরী বললেন, 'চল, আমরা এগই ! আজ রাতের মধ্যে পঞ্চানন্দপুর পৌঁছতে পারলে কাল সকালেই ফিরব !'

ঝোপ থেকে বেরিয়ে ওরা নেমে এল জলের দিকে ।

এমন সময় অস্পষ্ট ভাবে দেখা গেল, আর-একজন লোক নেমে আসছে উলটো দিক থেকে, যেন ওই নৌকোটাতেই উঠতে চায় ।

বাঁকা চৌধুরী চেঁচিয়ে উঠলেন, 'কে রে ? কে ?'

লোকটি কোনও উত্তর না দিয়ে নৌকোর দড়ির বাঁধন খোলার চেষ্টা করল তাড়াতাড়ি ।

বাঁকা চৌধুরী বললেন, 'আমাদের নৌকো চুরি করছে । আটকা, ওকে আটকা।'

গোপাল আর কালকেতু হুড়মুড়িয়ে ছুটে গেল সেদিকে । বাঁকা চৌধুরী দৌড়তে পারেন না, তিনি হাতের তলোয়ার তুলে ঝোপ-জঙ্গলটা একবার দেখবার চেষ্টা করলেন, আর কোনও লোক আছে কী না !

ওই লোকটার সঙ্গে গোপাল আর কালকেতুর ঝটাপটি লেগে গেছে । লোকটা গোপালকে এক ধাক্কায় ছিটকে ফেলে দিয়ে একটা পা দিল নৌকোর ওপর । কালকেতু লোকটাকে মারবার জন্য লাঠি তুলল ।

বাঁকা চৌধুরী এবার কাছে এসে বললেন, 'ওর মাথায় মারিস না, পায়ে মার ।'

কালকেতু লোকটার পায়ে সজোরে মারলেও উঠে দাঁড়াবার চেষ্টা করল আবার । বাঁকা চৌধুরী তার বুকে তলোয়ার ঠেকিয়ে বললেন, খবরদার, নড়লেই মুন্ডু কেটে ফেলব । এবার বল, তুই কে ?'

## ৩

এতক্ষণ বোঝা যায়নি যে, আকাশে জমাট মেঘ । অন্ধকারে আকাশ, নদী, গাছপালা সব একাকার । হঠাৎ এই সময় বিদ্যুৎ চমকাল । এত জোর বিদ্যুৎ যেন চিরে দিয়ে গেল আকাশের একদিক থেকে অন্যদিক ।

সেই বিদ্যুতের আলোয় দেখা গেল লোকটিকে । তার মুখভর্তি দাড়ি, মাথার চুল জট-পাকানো । চওড়া বুক । একটা খুব ময়লা ধুতি পরা । তার চোখ দুটো এমন লাল যে, দেখলে ভয় করে ।

বাঁকা চৌধুরী শক্ত করে তলোয়ারটা চেপে ধরলেন ।

লোকটা কিন্তু আর কোনও বাধা দেওয়ার চেষ্টা না করে হাউমাউ করে কেঁদে ফেলল । বাঁকা চৌধুরীর এক হাঁটু চেপে ধরে বলল, 'ওগো, আমাকে মের না ! মের না ! তা হলে কোনওদিন আর নন্দকে খুঁজে পাব না !'

বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'তুই কে ? নন্দ কে ?'

আবার বিদ্যুৎ চমকাল, সঙ্গে-সঙ্গে বজ্রের গর্জন । বৃষ্টিও এসে গেল ঝাঁকিয়ে ।

গোপাল নৌকোয় উঠে এসে বলল, 'এখানে কোনও ছাউনি নেই । ভাসিয়ে দিই নৌকো ? এই ব্যাটাকে পাড়ে নামিয়ে দিন, কত্তা ।'

লোকটি আবার কাঁদতে-কাঁদতে বলল, 'আমায় নামিয়ে দেবেন না। আমাকে নিয়ে চলুন। আমাকে পঞ্চানন্দপুরে যেতেই হবে!'

গোপাল বলল, 'এ লোকটা চোর। ব্যাটা আমাদের নৌকোটা চুরি করে পালাবার মতলবে ছিল!'

লোকটি বলল, 'ওগো, না গো, আমি চোর নই। পঞ্চানন্দপুরে সবাই আমাকে চেনে। আমি গোয়ালা।'

কালকেতু ধমক দিয়ে বলল, 'তবে তুমি আমাদের নৌকোটা খোলার চেষ্টা করছিলে কেন?'

লোকটি বলল, 'আমার যে উপায় নেই, পঞ্চানন্দপুরে যেতেই হবে। দেখলাম, এখানে নৌকোটা খালি পড়ে আছে। কাছাকাছি কেউ নেই।'

বাঁকা চৌধুরী নৌকোর গলুইতে পা ঝুলিয়ে বসে নদীর জলে পায়ের কাদা ধুতে লাগলেন। মুখ ফিরিয়ে বললেন, 'ঠিক আছে, একে নিয়ে চল আমাদের সঙ্গে। আমরা তো পঞ্চানন্দপুরেই যাব!'

নৌকো জলে ভাসল। বৃষ্টি পড়ছে বেশ জোরে। বসে-বসে ভেজা ছাড়া উপায় নেই। লোকটি এখনও ফোঁপাচ্ছে।

বাঁকা চৌধুরী লোকটির হাঁটুতে এক চাপড় মেরে জিজ্ঞেস করলেন, 'এবার তোর সব কথা খুলে বল্ তো! শুধু-শুধু কাঁদলে আমরা বুঝব কি করে?'

লোকটি বাঁ হাতের তালু দিয়ে চোখ মুছল। তারপর ধরা গলায় জিজ্ঞেস করল, কত্তা, আপনারা পঞ্চানন্দপুরের কোনও খবর জানেন? আজ-কালের মধ্যে গেছিলেন সেদিকে?

বাঁকা চৌধুরী বললেন, 'না, যাইনি। কেন, কি হয়েছে পঞ্চানন্দপুরে?'

লোকটি বলল, 'আপনারা ডাকাতির খবরও জানেন না?'

অন্য তিনজন একসঙ্গে আঁতকে উঠল।

কালকেতু বলল, 'অ্যাঁ, পঞ্চানন্দপুরেও ডাকাতরা এসেছিল নাকি?'

লোকটি বলল, 'সব ছারখার করে দিয়েছে গো। ঘর-বাড়ি লুটপাট করে আগুন ধরিয়ে দিয়েছি।'

কালকেতু আর গোপাল জল থেকে বৈঠা তুলে নিল।

গোপাল বলল, 'সর্বনাশ! ডাকাতরা এত কাছে এসে গেছে? ও চৌধুরীকত্তা, তা হলে আর সেখানে গিয়ে কি হবে? চলুন, ফিরি।'

বাঁকা চৌধুরী লোকটিকে জিজ্ঞেস করলেন, 'কবে সেখানে এসেছিল ডাকাতরা?'

লোকটি বলল, 'আমার ঠিক মনে নেই! দুই দিন, কিংবা চারদিনও হতে পারে!'

বাঁকা চৌধুরী অবাক হয়ে বললেন, 'দুই দিন কিংবা চারদিন? তাও তোর মনে নেই কেন? তুই তখন কোথায় ছিলি?'

নৌকোটা থেমে গেছে। কালকেতু জিজ্ঞেস করল, 'চৌধুরীকত্তা, নৌকো ঘোরাই?'

বাঁকা চৌধুরী বললেন, 'দাঁড়া, আগে এর কথাটা ভাল করে শুনে দেখি । ওরে গয়লার পো, তুই ডাকাতদের নিজের চক্ষে দেখেছিস ?'

লোকটি বলল, 'হুজুর, আমার নাম পরান । আমার বাড়িতে আটখানা গোরু । দুধ-ঘি বেচে আমার সংসার চলে যায় ভালভাবেই । দু'বছর আগে আমার বউ মারা গেছে। একটি মোটে মা-মরা ছেলে নন্দ । তার বয়েস মোটে চার বছর । পৃথিবীতে ওই নন্দই আমার সব । সেদিন বিকেলে আমি বাড়িতে বসে গোরুগুলোর শিং-এ রং লাগাচ্ছি, আমার সব গোরুর শিং-এ লাল রং থাকে, দূর থেকেই চেনা যায় । আমি রং লাগাচ্ছি, এমন সময় হইহই করে একটা আওয়াজ উঠল । বহু লোক ছুটে পালাতে লাগল, তখনই বুঝলাম, ডাকাত আসছে । আর রক্ষা নেই । আমিও তখন বাড়ির সব কিছু ফেলে রেখে নন্দকে কোলে তুলে নিয়ে দৌড় লাগালাম । বেশি দূর .....'

তাকে থামিয়ে দিয়ে বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'ডাকাত এলেই গ্রামের সব লোক পালায় ? গ্রামের লোক বাধা দেওয়ার চেষ্টা করে না ?'

পরান চোখ গোল-গোল করে বলল, 'বাধা দেবে কি, কত্তা! সে সাধ্য কার আছে? কালবৈশাখীর ঝড় কী কেউ ঠেকাতে পারে ?'

'ডাকাতের দলে ক'জন থাকে ?'

'গুনে শেষ করা যায় না । সমুদ্দুরের ঢেউয়ের মতন, ঝাঁকের পর ঝাঁক ।'

'কি অস্ত্র থাকে তাদের হাতে ?'

'তলোয়ার, বর্শা, বন্দুক । বাদ নেই কিছু । সবাই একসঙ্গে চিৎকার করতে করতে আসে । চিৎকার করে কী যে বলে, বোঝাই যায় না ।'

'তারপর কি হল ? তুমি বাড়ি ছেড়ে পালালে ?'

'বেশি দূর যাওয়া গেল না, হুজুর । ওরা যে ঘোড়ায় চড়ে ছোটে । ওরা গ্রামের একজনকেও ছাড়ে না । বাড়ি-ঘর তো পুড়িয়ে দেয় বটেই, মানুষজনদেরও ধরে নিয়ে যায় ।'

'ধরে নিয়ে যায় ?'

'আজ্ঞে হ্যাঁ । অন্য গ্রামগুলো থেকে আগে অনেক মানুষ ধরে নিয়ে গেছে । আমি প্রাণ-ভয়ে দৌড়লাম । দু'জন ঘোড়সওয়ার ডাকাত তাড়া করে এল আমার পিছু-পিছু! আমি এসে পড়লাম নদীর ধারে । আমাদের পঞ্চানন্দপুরের পাড়টা দেখেছেন, হুজুর? অনেকখানি খাড়া । এখনও বর্ষা নামেনি, তাই জল খুব নিচে । অতখানি উঁচু দিয়ে ঝাঁপ দিলে প্রাণ বাঁচানো শক্ত । আমি একেবারে নদীর কিনারায় এসে দাঁড়ালাম, ডাকাত দুটো হা-হা করে হেসে উঠল । আর উপায় নেই । একজন আমাকে মারার জন্য বর্শা তুলল ।'

গোপাল আড়ষ্ট গলায় জিজ্ঞেস করল, 'ওরা শুধু-শুধু মানুষ মারে ? আগেও কত ডাকাতের গল্প শুনেছি । তারা সোনা-দানা লুট করে চলে যায়, বাধা না দিলে তো তারা মানুষ মারে না !'

পরান বলল, 'এরা আমার মতন জোয়ানদের মারে। অল্পবয়েসী ছেলেমেয়েদের ধরে নিয়ে যায়। আমি তখন ভাবলাম, আমার ছেলেটা তো খুবই ছোট, ওকে বোধহয় তারা কিছু বলবে না। অতটুকু শিশুকে মারতে কি ডাকাতদের হাত উঠবে ? তাই ছেলেটাকে মাটিতে নামিয়ে রেখে আমি নদীতে ঝাঁপ দিলাম।'

বাঁকা চৌধুরী বললেন, 'অত উঁচু নদীর পাড় থেকে ?'

পরান বলল, 'হ্যাঁ হজুর। তখন তো আমার দিক্-বিদিক্ জ্ঞান নেই। সাঁতার আমি ভালই জানি, ছোটবেলা থেকে নদী পারাপার করেছি। তবে এবার ঝাঁপ দেওয়ার পর কিসে যেন চোট লাগল মাথায়। এমন জোরে লাগল যে সঙ্গে-সঙ্গে চক্ষে একেবারে অন্ধকার। মরেই যেতাম। অজ্ঞান হয়ে ভাসতে-ভাসতে কোথায় চলে যেতাম কে জানে! কিন্তু আয়ু ফুরোয়নি যে! এইখানকার ঘাটে কয়েকজন সাধু স্নান করছিলেন, আমাকে দেখতে পেয়ে তুলে নিয়ে গেলেন। সেই সাধুরাই সেবা-যত্ন করে বাঁচিয়ে তুললেন আমাকে।'

বাঁকা চৌধুরী বললেন, 'এটা কবে হয়েছিল ?'

পরান বলল, 'সেইটাই তো জানি না। সাধুবাবারা আমার জ্ঞান ফিরিয়ে দিলেন, কিন্তু আমার কোনও কিছুই যে আর মনে পড়ে না। ওঁরা বারবার জিজ্ঞেস করেন, 'কি হয়েছে কি হয়েছে' আমি শুধু ফ্যালফ্যাল করে চেয়ে থাকি! মাথায় খুব বেদনা। সাধুবাবারা খিচুড়ি খেতে দিলেন, তাই খাই আর ঘুমাই। আজ রাতে, সাধুদের আখড়ায় ঘুমিয়েছিলাম, হঠাৎ ঘুম ভেঙে গেল। কে যেন ডাকল, 'বাবা! বাবা' অমনই ঘুম ভেঙে গেল, এ যে আমার নন্দর ডাক। সব মনে পড়ে গেল। নন্দকে ডাকাতদের সামনে মাটিতে বসিয়ে আমি নিজের প্রাণ বাঁচাবার চেষ্টা করেছিলাম। আমি এতবড় হতভাগ্য! আর থাকতে পারলাম না, সঙ্গে-সঙ্গে উঠে দৌড় লাগালাম। নদীর ঘাটে এসে দেখি, একটা নৌকো বাঁধা আছে। আমার ছেলেটার কী হয়েছে, এখনও জানি না। বাড়ি-ঘরও আছে কী না, কে জানে!'

বাঁকা চৌধুরী একটা দীর্ঘশ্বাস ফেলে বললেন, 'নবাবের ফৌজ এই ডাকাতদের কথা জানে না ? একটু আগে তো একটা বজরা গেল, দেখলাম!'

পরান বলল, 'ডাকাতরা চলে যাওয়ার পর নবাবের ফৌজ আসে হম্বিতম্বি করে। বাকি যা কিছু থাকে, তাও লুটপাট করে নিয়ে যায়!'

বাঁকা চৌধুরী বললেন, 'বাঃ!'

গোপাল বলল, 'কত্তা, তা হলে আর পঞ্চানন্দপুরে গিয়ে কি হবে ? এই লোকটাকে পাড়ে নমিয়ে দিলেই তো হয়। হেঁটে চলে যাক!'

কালকেতু বলল, 'আমাদের যা জানার, তা তো জানা হয়েই গেল!'

পরান বলল, 'হুজুর, একটা কথা বলি। একবার যে-গ্রামে ডাকাতরা হামলা করে যায়,সেখানে আর তারা আসে না। পঞ্চানন্দপুরে এখন আর কোনও ভয় নেই।'

বাঁকা চৌধুরী বললেন, 'চল, এতদূর এসেছি যখন, পঞ্চানন্দপুরের অবস্থাটা দেখে আসি। কত বাড়ি-ঘর তারা পুড়িয়ে দেয়, তাও বোঝা যাবে!'

এরপর নৌকো চলতে লাগল সামনের দিকে।

ঘন্টাখানেক পরে দেখা গেল, দূরের এক জায়গায় উঁচু পাড়ে আগুন জ্বলছে।

পরান আবার ফুঁপিয়ে কেঁদে উঠে বলল, 'ওই যে পঞ্চানন্দপুর। চিতার আগুন জ্বলছে।'

নৌকো বেঁধে রেখে একটা খাড়া রাস্তা ধরে ওরা উঠে এল ওপরে।

গোটা চারেক চিতা জ্বলছে। ছড়িয়ে-ছিটিয়ে বসে আছে কিছু মানুষ। সকলের চোখ শুকনো। ওরা যেন কাঁদতেও ভুলে গেছে।

পরান এক-একজনের কাছে গিয়ে বলতে লাগল, 'ওগো, তোমরা কেউ আমার ছেলে নন্দর কোনও খবর জান? তাকে দেখেছ?'

কেউ কোনও উত্তর দেয় না।

তবু পরান জনে-জনে গিয়ে জিজ্ঞেস করতে লাগল। অনেকে পরানকে চিনতেই পারল না।

দূরের এক বটগাছতলা থেকে একজন লোক শুধু উঠে এসে বলল, 'তুমি পরান গোয়ালা না? তোমার ভাল খবর আছে গো! বাড়ি যাও, শিগগির বাড়ি যাও।'

পরান ভ্যাবাচ্যাকা খেয়ে গেল।

চোখের জল মুছে ফেলে বলল, 'বাড়ি যাব? আমার বাড়ি কি আছে?'

লোকটি বলল, 'হ্যাঁ, বাড়ি আছে। তোমার ছেলেও তো ফিরে এসেছে গো!'

পরান এক বিরাট চিৎকার করে বলল, 'ছেলে ফিরে এসেছে?'

সেই লোকটি বলল, 'হ্যাঁ গো! তুমি নদীতে ঝাঁপ দিলে, আমি দেখেছি। আমি তখন একটা গাছের ওপর উঠে বসেছিলাম। ডাকাতরা তোমার ছেলেকে তুলে নিয়ে চলে গেল। তারপরেও আমি ভয়ে নামিনি গাছ থেকে। গ্রামের অনেক বাড়ি তখনও আগুনে পুড়ছে। তারই মধ্যে দেখি কী, এক দেবতা তোমার ছেলেকে কোলে নিয়ে ফিরে এলেন। ছেলেকে নামিয়ে দিলেন নদীর ধারে।'

বাঁকা চৌধুরী বললেন, 'দেবতা?'

লোকটি বলল, 'হ্যাঁ গো, কত্তা, সাক্ষাৎ দেবতা। অত ডাকাতদের ভেদ করে তিনি বেরিয়ে এলেন। লাল কাপড় পরা, এক লাল কাপড়ে মুখ ঢাকা। সাদা রঙের ঘোড়ায় চেপে এলেন। ছেলেটিকে নামিয়ে রেখে আবার ঘোড়া ছুটিয়ে অদৃশ্য হয়ে গেলেন!'

লোকটি দু'হাত জোড় করে প্রণাম করল।

## ৪

খোকা ঘুমোল পাড়া জুড়োল<br>বর্গি এল দেশে<br>বুলবুলিতে ধান খেয়েছে<br>খাজনা দেব কিসে!

এ হচ্ছে সেই বর্গিদের আক্রমণের সময়কার কাহিনী। সারা দেশে তখন অরাজক অবস্থা। আওরঙ্গজেবের মৃত্যুর পর দিল্লিতে মোগল বংশ খুবই দুর্বল হয়ে গেছে। বাংলার নবাব তখন আলিবর্দি, তিনি বিহার আর ওড়িশাও শাসন করছেন, দিল্লির কর্তৃত্ব তিনি মানেন না।

দক্ষিণ ভারতে তখন প্রবল হয়ে উঠেছে মারাঠারা। তাদেরই সৈন্যদের একটা শ্রেণীর নাম বর্গি। যেমন এদের সাহস, তেমনই দুর্ধর্ষ এদের গতিবেগ। ছোট-ছোট টাট্টু ঘোড়ায় চেপে হাজার-হাজার বর্গি সৈন্য ওড়িশা পেরিয়ে ঢুকে পড়ে বাংলা দেশে, লুঠতরাজ ও ধ্বংসকান্ড চালিয়ে প্রায় চোখের নিমেষে ওরা আবার সরে পড়ে। এই বর্গিরা এতই চতুর যে, কখনও ঠিক নবাবের সৈন্যবাহিনীর মুখোমুখি লড়াই করতে চায় না, কিন্তু অনেক সময় ছোটখাট সৈন্যদল দেখলে অতর্কিতে ঝাঁপিয়ে পড়ে কচুকাটা করে। সাধারণ মানুষদের মতন এখন সৈন্যরাও বর্গিদের নামে ভয় পায়।

গ্রামের পর গ্রাম বর্গিদের অত্যাচারে জনশূন্য হয়ে যাচ্ছে।

দামোদরের ধারে বাসন্তীপুর গ্রাম। শীতকালের নদীতে তেজ নেই। একদিকে শুকনো বালি, অন্যদিকে জলের ধারা। সেই ধারা দিয়ে নৌকো চলাচল করে।

এই সময় নৌকোয় ধান, পাটই বেশি যায়। এবং মানুষ, ছেলে, মেয়ে, বুড়ো, শিশু ভর্তি এক-একটা নৌকো। এখন কোনও মেলা নেই এদিকে, উৎসব নেই, তবু এত মানুষ যাচ্ছে কোথায়?

বাঁকা চৌধুরী নদীর ধারে দাঁড়িয়ে অবাক হয়ে সেইসব নৌকোর দিকে তাকিয়ে থাকেন। অন্য কোনও সময় তিনি এত নৌকোভর্তি লোক যেতে দেখেননি। নৌকোগুলো পাল তুলে স্রোতের মুখে ভেসে যাচ্ছে। বাঁকা চৌধুরীর মনে হল, এরা সবাই বর্গির ভয়ে পালাচ্ছে। কিন্তু বর্গির ভয়ে নিজেদের গ্রাম ছেড়ে এরা যাবে কোথায়? কত দূরে? কিছুদিন আগেও বাংলার রাজধানী ছিল ঢাকা। এখন মুর্শিদাবাদ। সেখানে নেমেই কি বাঁচা যাবে? নবাব আলিবর্দি লড়াই করতে গেছেন ওড়িশায়, এখন বর্গিরা যদি মুর্শিদাবাদ আক্রমণ করে, তা হলে কে বাঁচাবে?

রতন বৈরাগী দাঁড়িয়ে আছে বাঁকা চৌধুরীর পাশে। হাতে তার একতারা। তা পিড়িং-পিড়িং করে বাজিয়ে সে গুনগুনিয়ে একটা গান গাইছে। তারই মধ্যে একবার সে দীর্ঘশ্বাস ফেলে বলে উঠল, 'হায় গো, কী দশা হল দেশটার!'

বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'হ্যাঁ রে রতন, এই মানুষগুলো যাচ্ছে কোথায়?'

রতন বৈরাগী বলল, 'ডেকে জিজ্ঞেস করব?'

বাঁকা চৌধুরী বললেন, 'দ্যাখ না, যদি কোনও উত্তর দেয়!'

এর মধ্যে একটা নৌকো তীরের দিকে চলে এল। অনেক লোক একসঙ্গে নামতে গেল যেই, অমনই নৌকোটা একদিকে কাত হয়ে উলটে গেল। একদল মানুষ চিৎকার করে উঠল, 'বাঁচাও, বাঁচাও!'

বাঁকা চৌধুরী রতনকে নিয়ে ছুটে গেলেন বালির ওপর দিয়ে । গ্রামের অনেক মানুষ দৌড়ে এল । সবাইকে তোলা হল জল থেকে । জল বেশি নেই বলে স্রোতের টানও কম, তাই কেউ ভেসে যায়নি ।

নৌকোটাকে তোলা হল, জল সেঁচে ফেলা হল ।

একজন মাঝি বলল, 'আমরা একটু খাবার পানি নেওয়ার জন্য থেমেছিলাম । মাঝে-মাঝে নদী দিয়ে মড়া ভেসে যাচ্ছে, তাই নদীর পানি খাওয়া যায় না ।'

বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'ও মিঞা, তোমরা কোন্ গ্রামের মানুষ । চললে কোথায় ?'

মাঝিটি বলল, 'আমরা আসছি তো বর্ধমানের মানিকপির গাঁ থেকে । যাব যেখানে আল্লা স্থান দেবেন !'

বাঁকা চৌধুরী বললেন, 'সে কী, কোথায় যাবে, তা জান না ?'

অন্য একজন লোক বলল, কলকেতায় যাব । কলকেতায় !'

'সে আবার কোথায় ?'

'আছে গো কত্তা, হুগলি নদীর ধারে ।'

লোকগুলো চলে যাওয়ার পর বাঁকা চৌধুরী চললেন জমিদার বাড়ির দিকে ।

সেখানে কয়েকখানা গোরুর গাড়িতে মালপত্র চাপানো হচ্ছে । ছুটোছুটি করছে বাচ্চারা । কারা যেন চলে যাচ্ছে এ-বাড়ি ছেড়ে ।

একটু ভেতরে ঢুকতেই জমিদার রাধু রায়ের দেখা পাওয়া গেল । তিনি ব্যস্তভাবে কথা বলছেন কয়েকজন পাইকের সঙ্গে । পাইকদের হাতে নতুন বর্শা, চকচকে তাদের ফলা ।

রাধু রায় বললেন, 'সাবধানে যাবি তোরা। শুধু দিনে-দিনে যাবি । সন্ধে হলেই থেমে পড়বি কোনও পান্থশালা দেখে । অন্ধকার হলে আর এক পাও যাবি না ।'

বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'মামা, এরা কোথায় যাচ্ছে ?'

রাধু রায় বললেন, 'এবার তো এখান থেকে পাট উঠল হে । বর্গিরা এসে পড়ল বলে ! সবদিকে আগুন লাগিয়ে দেবে !'

বাঁকা চৌধুরী বললেন, 'সে কী মামা, আপনি বর্গির ভয়ে পালাবেন ? কোথায় পালাবেন ?'

'কলকাতা । তা ছাড়া আর তো কোনও জায়গা নেই !'

'কলকাতায় ? সেটা আবার কোথায় ? নৌকোয় করে অনেক লোক পালাচ্ছে, তারাও কলকাতার নাম বলল । এ নাম তো আগে শুনিনি !'

'কলকাতার নাম শুনিসনি ? সাহেবদের নতুন শহর । সুতানুটি, গোবিন্দপুর আর কলকাতা, এই তিনখানা ছোট-ছোট গ্রাম নিয়ে নতুন শহর হয়েছে ।'

'টুপিওয়ালা লালমুখো সাহেব ? তারা শহর গড়েছে?'

'সাহেবদের মধ্যে অনেক জাত আছে । ইংরেজ, ফরাসি, ওলন্দাজ, দিনেমার। সবাই এখন নিজেদের শহর বানাচ্ছে । কলকাতা হচ্ছে ইংরেজদের শহর ।'

'ওই টুপিওয়ালা সাহেবরা বর্গিদের সঙ্গে পারবে ? ওরা তো এক গাদা জামাকাপড় পরে ।'

'আরে, লড়াই করার ক্ষমতা না থাকলে কি এত দূরের সমুদ্র পাড়ি দিয়ে এদেশে আসে ? ওরা ব্যবসা করতে এসেছে বটে, কিন্তু লড়াই করতেও জানে । ওদের কাছে ছোট-ছোট কামান আছে, সেগুলোর জোর খুব । বিলেত থেকে জাহাজে আরও বন্দুক-কামান আসছে খবর পেয়েছি ।'

'ইংরেজের শহরে আমাদের থাকতে দেবে ?'

'শহরটা ইংরেজরা বানাচ্ছে বলে কি সেখানকার সবাই ইংরেজ ? ওরা আসবার আগেও তো ওখানে শেঠ-বসাকরা ছিল । এখন দলে দলে লোক যাচ্ছে ওই শহরে । গেলেই কাজ পাওয়া যায় ।'

'মামা, আপনি এ-গ্রামের জমিদার । এখানে আপনার কত খাতির আর সম্মান । এইসব ছেড়ে আপনি ওই ম্লেচ্ছ ইংরেজদের আশ্রিত হবেন ? গ্রামের মানুষ তা হলে ভরসা পাবে কি করে ?'

'আমি থাকলেই বা কী ভরসা দিতে পারব, বল্ । তবে, আমি নিজে যাচ্ছি না । নিজের পিতৃপুরুষের ভিটে ছেড়ে যাব না তোকে বলেছিলাম ! আপাতত নায়েব-গোমস্তা আর পাইকদের সঙ্গে এ-বাড়ির আশ্রিত লোকজন আর শিশু-বৃদ্ধদের পাঠিয়ে দিচ্ছি কলকাতায় । আমার যা হয় হবে !'

'আমিও কিছুতেই এ-গ্রাম ছেড়ে যাব না । মরতে হয় লড়াই করে মরব !'

'তুই তো অনেক গ্রাম দেখে এলি, বাঁকা ? কী বুঝলি, বর্গিদের কেউ আটকাতে পারছে ?'

'না, মামা ? দুরন্ত ঝড় যেমন রোখা যায় না, তেমনই এই বর্গিদের সামনে কেউ দাঁড়াতে পারছে না । ওরা সব লুটেপুটে নিচ্ছে । সোনার বাংলা একেবারে ছারখার হয়ে যাচ্ছে ।'

'কেউ রুখতে পারবে না ওদের । শুনেছি, ওদের সেনাপতির নাম ভাস্কর পন্ডিত। সে অতি দুর্ধর্ষ সেনাপতি । নবাব আলিবর্দিকে পর্যন্ত ঘোল খাইয়ে দিচ্ছে । তবে, নবাব আলিবর্দির এক অল্পবয়সী নাতি আছে, তার নাম সিরাজ, সে নাকি দু-এক জায়গায় বর্গিদের সঙ্গে সাহসের সঙ্গে লড়েছে ।'

'সিরাজের বয়েস অতি অল্প । সে আর কী লড়াই করবে !'

বাঁকা চৌধুরী একটা দীর্ঘশ্বাস ফেলে চুপ করে গেলেন । হঠাৎ তাঁর অন্য একটি কথা মনে পড়ল ।

তিনি বললেন, 'মামা, যেসব জায়গায় বর্গিরা অত্যাচার করছে, সেখানে কিন্তু একজন দেবতার কথা শোনা যাচ্ছে খুবই । তিনি বিপন্নদের উদ্ধার করছেন ।'

'রাধু রায় বললেন, 'দেবতা ! সেরকম একটা গুজব আমারও কানে এসেছে বটে । কিন্তু তাকে কি কেউ চোখে দেখেছে ? তুমি দেখেছ ?'

'না, আমিও চোখে দেখিনি ।'

'তবে ? কেউ দেখেনি। ওটা একটা গুজব।'

'কিন্তু উনি কয়েকজনকে বাঁচিয়েছেন, তা অনেকেই জানে। একজন গয়লার ছেলেকে বর্গিরা ধরে নিয়ে গিয়েছিল। সেই দেবতা আবার তাকে ফিরিয়ে দিয়ে গেছেন।'

'ওসব উড়ো কথা আমি বিশ্বাস করি না।'

এর মধ্যে একজন কর্মচারী এসে বলল, 'হুজুর, গোরুর গাড়িতে সব মালপত্র উঠে গেছে। এবার কি আমরা রওনা হব ?'

রাধু রায় বললেন, 'হ্যাঁ, তাড়াতাড়ি রওনা হওয়াই ভাল। চল, দেখি গিয়ে।'

দুটো গোরুর গাড়ি বোঝাই করা হয়েছে মালপত্রে। তিনখানা পালকি সাজানো রয়েছে মহিলাদের জন্য। আর একটা হাতিতে হাওদার ওপর বসেছে রাধু রায়ের দুই ছেলে ও এক ভাই। প্রায় কুড়ি-বাইশজন পাইক-বরকন্দাজ অস্ত্রশস্ত্র নিয়ে তৈরি।

বাঁকা চৌধুরী ভাবলেন, বর্গি এসে পড়লে এইসব পাইক-বরকন্দাজরা লড়াই করতে পারত, অথচ এদেরও পাঠিয়ে দেওয়া হচ্ছে সাহেবদের তৈরি নতুন শহরে।

জমিদার বাড়ি থেকে বাঁকা চৌধুরী আবার চলে এলেন নদীর ধারে। এই গ্রামে তিনি জন্মেছেন, বড় হয়েছেন। এখান থেকে চলে যাওয়ার কথা তিনি কল্পনাও করতে পারেন না। তিনি বিয়ে করেননি, সংসারের কোনও বন্ধন নেই, তবু গ্রামের সব মানুষকে তাঁর আত্মীয় মনে হয়।

নদীর ধারে বসে রইলেন অনেকক্ষণ। আস্তে-আস্তে সন্ধে হয়ে এল।

সন্ধে হলেই গ্রাম প্রায় নিঝুম হয়ে যায়। কয়েকটা বাড়িতে মিটমিট করে পিদিম জ্বলছে। তাঁতিপাড়া থেকে ভেসে আসছে গান। বাঁকা চৌধুরী বসেই রইলেন একই জায়গায়। আস্তে-আস্তে সব বাড়ির বাতি নিবে গেল, থেমে গেল সব শব্দ।

এক সময় তিনি একটা শব্দ শুনে চমকে উঠলেন।

ঘোড়ার পায়ের শব্দ, না ? তা হলে কি বর্গিরা এসে পড়ল ? অন্ধকারের মধ্যে ঝাঁপিয়ে পড়বে এই ঘুমন্ত গ্রামটার ওপর ? তা হলে যে একজনও বাঁচবে না!

তিনি ধড়মড় করে উঠে দাঁড়ালেন।

কান খাড়া করে শুনলেন যে, ঘোড়ার পায়ের শব্দ হচ্ছে বটে, কিন্তু অনেক না, একজনই অশ্বারোহী যেন ছুটে আসছে এদিকে। কপাকপ কপাকপ করে শব্দ হচ্ছে।

খুব কাছে এসে পড়ার পরও অশ্বারোহীকে চিনতে পারা গেল না। অন্ধকারের মধ্যে একটি কালো রঙের মূর্তি।

বাঁকা চৌধুরী সাহস করে বলে উঠলেন, 'কে যায় ?'

অশ্বারোহী বাঁকা চৌধুরীকে ছাড়িয়ে চলে যাচ্ছিল, সেই ডাক শুনে ঘোড়ার রাশ সংযত করল। এদিকে মুখ ফিরিয়ে দাঁড়াল স্থির হয়ে।

হঠাৎ বিদ্যুৎ চমকাল আকাশে। সেই আলোয় দেখা গেল ঘোড়াটির রং সাদা আর তার আরোহী টকটকে লাল রঙের কাপড় পরা।

বাঁকা চৌধুরীর বুকের ভেতরটা ধক করে উঠল।

তবে, এই কি সেই দেবতা ?

## ৫

সাদা ঘোড়ার অশ্বারোহী কয়েক মুহূর্ত চুপ করে দাঁড়িয়ে রইল। তারপর ঘোড়া সমেত বাঁকা চৌধুরীর একেবারে কাছে চলে এসে কর্কশ কণ্ঠে জিজ্ঞেস করল, 'তুমি কে ?'

বাঁকা চৌধুরী এমনই অবাক হয়ে গেছেন যে, তাঁর গলা থেকে কোনও স্বরই বেরোচ্ছে না।

ঘোড়ার মুখটা একেবারে বাঁকা চৌধুরীর নাকের সামনে। ঘোড়াটা এবার সামনের দু'পা উঁচু করে দাঁড়াল, মনে হল যেন এক্ষুনি বাঁকা চৌধুরীর গায়ের ওপর ঝাঁপিয়ে পড়বে। বাঁকা চৌধুরী ভয়ে আঁ-আঁ শব্দ করে পিছিয়ে যেতে-যেতে একটা গাছে ধাক্কা খেলেন।

অশ্বারোহী এবার নেমে পড়ল মাটিতে। কোষ থেকে তলোয়ার টেনে বার করল বিদ্যুতের মতন। তারপর বলল, 'তোমার কাছেও অস্ত্র আছে দেখছি। লড় !'

বাঁকা চৌধুরী তোতলাতে-তোতলাতে বললেন, 'প্রভু, আমি পারব না, আমি পারব না।'

অশ্বারোহী বলল, 'পারবে না মানে ? তুমি 'কে যায়' বলে আমায় ডেকে থামালে। আমি যদি কোনও দস্যু হই, তখন কি করবে ? লড়বে না।'

বাঁকা চৌধুরী বললেন, 'না না, প্রভু, দেবতার সঙ্গে লড়াই করার ক্ষমতা আমার নেই!'

অশ্বারোহী একবার পেছন ফিরে তাকিয়ে বলল, 'দেবতা, এখানে দেবতা কোথায়, আমি তো দেখতে পাচ্ছি না।'

বাঁকা চৌধুরী বললেন, 'প্রভু, আপনিই দেবতা। আমি ঠিক চিনেছি!'

অশ্বারোহী এবার হা-হা করে হেসে উঠে বলল, 'আমি দেবতা ? আমি নিজে কখনও দেবতা দেখিনি, আমি এই বর্ধমান জেলার একজন মানুষ বলেই তো নিজেকে জানি। তা আমি দেবতা হই কিংবা দানব হই, আমি যদি তোমায় মারতে যাই, তা হলে তুমি বাধা দেবে না ?'

এই বলে অশ্বারোহী বাঁকা চৌধুরীকে মারবার জন্য তলোয়ার তুলল।

বাঁকা চৌধুরী তো নিজের তলোয়ার মাটিতে ফেলে দিয়ে হাঁটু গেড়ে বসে পড়লেন। হাত জোড় করে বললেন, 'প্রভু, আমাকে মারতে ইচ্ছে হয়, মারুন। দেবতার বিরুদ্ধে অস্ত্র ধারণ করার সাধ্য আমার নেই!'

অশ্বারোহী এবার ঠোট বেঁকিয়ে তাচ্ছিল্যের সঙ্গে বলল, 'এই জন্যই এ জাতটা উচ্ছন্নে যেতে বসেছে। কথায়-কথায় অস্ত্র ফেলে দেয়। তাই এ জাতটাকে দেবতারাও দয়া করেন না, শত্রুরাও দয়া করে না।'

তারপর সে বাঁকা চৌধুরীর চুলের মুঠি ধরে তীব্র স্বরে জিজ্ঞেস করল, 'তুই কে, ঠিক করে বল! তুই কি কোনও গুপ্তচর? এত রাতে তুই এখানে একা বসেছিলি কেন?'

বাঁকা চৌধুরী কাঁপতে-কাঁপতে বললেন, 'আমি কার গুপ্তচর হব? আমি এই গ্রামে থাকি। এখানেই আমার সাত পুরুষের বাস। আমার মাথায় অনেক চিন্তা, তাই একা বসেছিলাম এখানে।' অশ্বারোহী বলল, 'তবু তুই আমাকে দেখে ফেলেছিস। তোকে তো এখানে আর থাকতে দেওয়া যায় না।'

এই সময় ঘোড়ায় চড়ে আরও দু'জন লোক এল সেখানে। এদের পোশাকের রং কালো, তাই রাত্রির অন্ধকারে এদের ভাল করে দেখা যায় না।

কালো কাপড়-পরা অশ্বারোহী ওদের দেখে বলল, 'আলি, এই লোকটার চোখ বাঁধো, মুখ বাঁধো। তারপর একে সঙ্গে নিয়ে চল। ও আমাদের ওপর নজর রাখছিল কী না, তা যাচাই করে দেখতে হবে!'

অন্য লোক দুটি সঙ্গে-সঙ্গে ঘোড়া থেকে নেমে বেঁধে ফেলল বাঁকা চৌধুরীর হাত আর মুখ। একটা কালো কাপড়ে চোখ ঢেকে দিল এমন ভাবে যে, বাঁকা চৌধুরী আর কিছুই দেখতে পেলেন না!

তারপর তাঁকে ওঠান হল একটা ঘোড়ায়।

এবার তারা কোন্ দিকে যে যেতে লাগল, তাও বুঝতে পারলেন না বাঁকা চৌধুরী। মাঝে-মাঝে জলাজায়গা পার হতে হচ্ছে। মাঝে-মাঝে তাঁর গায়ে লাগছে গাছের ডালপালা। ওরা চলছে তো চলছেই।

অশ্বারোহীরা কেউ কোনও কথা বলছে না। বাঁকা চৌধুরী ভাবতে লাগলেন, তিনি কাদের হাতে পড়লেন। প্রথমে তিনি কালো কাপড় পরা সাদা ঘোড়ার সওয়ারকে সত্যিই দেবতা ভেবেছিলেন। অনেকেই এরকম একজন দেবতার কথা বলাবলি করছে চারদিকে, যিনি বর্গিদের হাত থেকে শিশুদের রক্ষা করেন। কিন্তু দেবতা হলে তিনি বাঁকা চৌধুরীকে মারতেই বা আসবেন কেন, আর বন্দিই বা করবেন কেন? তবে কি তিনি বর্গিদের হাতে বন্দি হলেন? বর্গি হলে এরা বাংলায় কথা বলবে কেন? অন্যদের মুখে তিনি শুনেছেন, বর্গিরা নিজেদের মধ্যে যে ভাষায় কথা বলে, তা কেউ বোঝে না!

প্রায় দু' ঘন্টা বাদে ওরা এক জায়গায় থামল।

দু'জন লোক বাঁকা চৌধুরীকে ঘোড়া থেকে তুলে খানিকটা বয়ে নিয়ে গিয়ে ছুঁড়ে দিল এক জায়গায়। বাঁকা চৌধুরী ভেবেছিলেন, মাটিতে পড়ার সময় তাঁর খুব লাগবে। কিন্তু লাগল না। তিনি পড়লেন এক খড়ের গাদায়। সেই গাদা যেন নরম বিছানার মতন।

একজন কেউ বলল, 'এখানেই থাক রাত্তিরটা। কাল সকালে দেখা যাবে।'
তাঁর হাত-মুখ চোখের বাঁধন খোলা হল না।
বাঁকা চৌধুরী নিশ্চেষ্টভাবে শুয়ে রইলেন।
বিকেল থেকে কিছু খাওয়া হয়নি। এতক্ষণ খাওয়ার কথা মনেও ছিল না। ওরা যেই বলল যে, সারারাত তাঁকে এইভাবে শুয়ে থাকতে হবে, তখনই তিনি বুঝতে পারলেন, সারারাত তাঁর খাওয়া জুটবে না। একটা রাত কিছু না খেলেও চলে, কিন্তু জলতেষ্টা পাচ্ছে যে! এর মধ্যেই গলা শুকিয়ে এসেছে। এরা একটু জলও দেবে না? মুখ বাঁধা, জল চাইবারও উপায় নেই।
তিনি কোনও ক্রমে উঁ-উঁ শব্দ করতে লাগলেন। কেউ শুনল না।
আবার কতক্ষণ কেটে গেল, কে জানে?
হঠাৎ এক সময় টের পেলেন, কেউ তাঁর হাতের বাঁধন খুলে দিচ্ছে। তারপর মুখ ও চোখের বাঁধন খুলে গেল। এতক্ষণ চোখ বন্ধ ছিল বলে চোখ খোলার পরও কিছু দেখতে পেলেন না। সব অন্ধকার।
কয়েক মুহূর্তে পরে দৃষ্টি ফিরে এল বটে, কিন্তু তিনি যা দেখলেন, তা অবিশ্বাস্য মনে হল। তবে কি এটা স্বপ্ন?
তিনি দেখলেন, তাঁর পাশেই বসে আছে একটি মেয়ে। খুবই সুন্দরী। পূর্ণিমার চাঁদের মতন মুখের রং। সতের-আঠার বছর বয়েস। তার হাতে একটা ছুরি। সেই ছুরিটা সে ধরে আছে বাঁকা চৌধুরীর একেবারে বুকের কাছে।
বাঁকা চৌধুরীকে চোখ মেলতে দেখে মেয়েটি বাঁশির মতন সুরেলা গলায় বলল, 'তুই কে রে? তুই কি সত্যি গুপ্তচর? আমাদের সর্বনাশ করতে চেয়েছিলি? তা হলে তোকে এখুনি শেষ করে দেব!'
বাঁকা চৌধুরীকে তাঁর গ্রামের সব লোক সম্মান করে। এতটুকু একটা মেয়ে তাঁকে 'তুই' 'তুই' বলে কথা বলছে!
হাতে ছুরি থাকলেও এ-রকম একটি ফুটফুটে মেয়েকে দেখে তিনি ভয় পেলেন না। তৃষ্ণায় গলা শুকিয়ে কাঠ, কথাও বলতে পারছেন না। একটা হাত তুলে জল খাবার ইঙ্গিত করে তিনি ফ্যাসফেসে গলায় বললেন, 'একটু জল!'
মেয়েটি বলল, 'জল দেব না। আগে বল, তুই বর্গিদের লোক? সত্যি করে বল!'
বাঁকা চৌধুরী অতি কষ্টে বললেন, 'মা, আমি বর্গিদের কখনও চোখে দেখিনি! আমার নাম বাঁকা চৌধুরী। আমি বর্গিদের ভয়ে পালাইনি। তোমার মতন আমার একটি ভাইঝি আছে, আমি তোমার ক্ষতি করব কেন!'
মেয়েটি এবার বলল, 'ওঃ, বাঁকা চৌধুরী। রতন বৈরাগীর কাছে তোমার কথা শুনেছি। আগে নিজের নামটা বলনি কেন?'
বাঁকা চৌধুরী বললেন, 'আগে তো কেউ জিজ্ঞেস করেনি!'
মেয়েটি বলল, 'এখানে চুপটি করে শুয়ে থাক। আমি আসছি!'

মেয়েটি চলে গেল। বাঁকা চৌধুরী এবার দেখলেন, তিনি শুয়ে আছেন একটা তাঁবুর মধ্যে, খড়ের বিছানায়। বাইরে দেখা যাচ্ছে পরিষ্কার আকাশ। মেঘ একেবারে সরে গেছে, ফুটফুটে জ্যোৎস্না ছড়িয়ে পড়েছে চারদিকে। তা ছাড়া আর কোনও আলো নেই।

মেয়েটি ফিরে এল একটা জলের ঘটি নিয়ে।

সেটা বাঁকা চৌধুরীর হাতে দিতেই তিনি ঢকঢক করে প্রায় আধ ঘটি জল শেষ করে ফেললেন। প্রাণটা যেন জুড়িয়ে গেল। তিনি বললেন, 'আঃ!'

তারপর মেয়েটির দিকে তাকিয়ে বললেন, 'বেঁচে থাক, মা। তোমার অনেক পুণ্য হোক। তুমি কে মা?'

মেয়েটি ধমকের সুরে বলল, 'আমাকে মা-মা করবে না। আমি তোমার মা হতে যাব কেন? আমি তোমার ভাইঝিও নই!'

বাঁকা চৌধুরী বললেন, 'আমি তো তোমার নাম জানি না। তোমাকে কি বলে ডাকব তবে?'

মেয়েটি বলল, 'আমার নাম রাকা। আমার ওপর তোমার পাহারার ভার। তুমি বাঁকা চৌধুরীই হও, আর যে-ই হও, বিশ্বাসঘাতকতার চেষ্টা করলে তোমার বুকে ছুরি বসিয়ে দেব।'

বাঁকা চৌধুরী এবার হাসলেন। এইটুকু মেয়ে কী তেজ! এত চমৎকার চেহারা, এমন মিষ্টি গলার আওয়াজ, অথচ এই মেয়ের হাতে ছুরি। এরকম কেউ কখনও দেখেছে?

তিনি এবার উঠে বসে বললেন, 'আমাকে তোমরা শত্রু বলে ভাবছ কেন?'

রাকা বলল, 'আজকাল কাউকে বিশ্বাস করা যায় না। চতুর্দিকে বিশ্বাসঘাতক। বর্গিদের সঙ্গে যাদের লড়াই করার সাহস নেই, তারা বর্গিদের পায়ে গিয়ে আছড়ে পড়ে। আমাদের ধরিয়ে দেবার জন্য খবর জোগাড় করে।'

'তোমরা কারা?'

'তোমাকে বলব কেন?'

'আমাকে ধরে আনা হল কেন, সেটা কি বলবে? আমি কী দোষ করেছি?'

'তুমি অন্ধকারের মধ্যে এক জায়গায় ঘাপটি মেরে বসে বন্ধু গুপ্তের ওপর নজর রাখছিলে।'

'বন্ধু গুপ্ত! সে কি?'

'তা জান না! সত্যি জান না!'

'না, জানি না।'

'যথা সময়ে জানতে পারবে।'

'এই জায়গাটা তো মনে হচ্ছে একটা জঙ্গল। এখানে তাঁবু খাটিয়ে তোমরা থাক।'

'অত প্রশ্ন করছ কেন? তোমার নিশ্চয়ই খিদে পেয়েছে? অন্য খাবার কিছু নেই। একছড়া কলা আছে। তুমি কলা খাবে?'

'না। কিছু খেতে চাই না। তুমি যে জল দিয়েছ, সেটাই যথেষ্ট।'

একটু দূরে কারও পায়ের শব্দ হতে দু'জনেই ঘুরে তাকাল। একজন লোক আসছে এদিকে। ধুতির ওপর কালো রঙের ফতুয়া পরা একজন বেশ লম্ব-চওড়া মানুষ।

কাছে এসে সে বলল, 'এ কী রাকা, তুমি ও-লোকটার বাঁধন খুলে দিয়েছ ?'

রাকা পলল, 'এই তাঁবুর সামনে পাহারা দিতে-দিতে এক সময় জলতেষ্টা পেল। নিজে জল খেতে গিয়ে মনে পড়ল, এই বন্দি তো এক ফোঁটাও জল পায়নি। যত বড় শত্রুই হোক, তাকে জল খেতে না দেওয়াটা পাপ। তাই আমি ওকে একঘটি জল এনে দিলাম।'

লোকটি বলল, 'ঠিক আছে, জল খেতে দিয়েছ, বেশ করেছ। শুধু মুখের বাঁধন খুলে দিলেই চলত। হাতের বাঁধনও খুলে দিলে কেন ? ও যদি পালিয়ে যাবার চেষ্টা করত ?'

রাকার চোখ দুটো ঝকমক করে উঠল। ছুরিটা ওপরে তুলে তীক্ষ্ণ গলায় বলল, 'পালাবে। ইস ! একবার চেষ্টা করে দেখুক তো ! প্রত্যেকটি বিশ্বাসঘাতককে খুন করব, তবে আমার পিতৃহত্যার জ্বালা মিটবে !'

লোকটি এবার বাঁকা চৌধুরীর দিকে চেয়ে বলল, 'ওহে বন্দি, রাকাকে সাধারণ মেয়ে ভেব না। ওর বুকে প্রতিহিংসার আগুন জ্বলছে। তুমি গন্ডগোল করলে নিস্তার পাবে না।'

বাঁকা চৌধুরীর চোখ জলে ভরে গেল। হাত জোড় করে তিনি কাতর গলায় বললেন, 'তোমরা আমাকে শত্রু মনে করছ কেন ? কেন ? কেন ?'

## ৬

রাতটা কেটে গেল কোনও রকমে।

এক সময় ঘুমিয়ে পড়েছিলেন বাঁকা চৌধুরী, চোখ মেলে দেখলেন রাকা নামের মেয়েটি এখনও পাহারায় বসে আছে একটু দূরে। হাঁটু গেড়ে বসে মাটির ওপর একটা ছবি আঁকছে।

বাঁকা চৌধুরী ভাবলেন, এ মেয়েটির কি চোখে ঘুম নেই ?

বাঁকা চৌধুবীকে জাগতে দেখে রাকা মুখ ফিরিয়ে বলল, 'সামনেই একটা পুকুর আছে, যাও, মুখটুখ ধুয়ে এস, পালাবার চেষ্টা কোর না যেন !'

বাঁকা চৌধুরী এগিয়ে গেলেন পুকুরের দিকে। যেতে-যেতে দেখলেন, জঙ্গলের মধ্যে অনেক ছোট-ছোট তাঁবু রয়েছে। তাঁবুগুলোর সামনে কিছু-কিছু লোক তীর-ধনুক ছোঁড়া চর্চা করছে, কয়েকজন তলোয়ার খেলছে। এরা কোনও সৈন্য যে নয়

তা বোঝা যায়, এরা সৈনিকের উর্দি পরে নেই। সবাই মালকোঁচা মেরে ধুতি পরা, খালি গা।

পুকুরধারেও অনেক মানুষ। কেউ কাপড় কাচছে, কেউ সাঁতার কাটছে। তাদের কেউ বাঁকা চৌধুরীকে গ্রাহ্য করল না।

বাঁকা চৌধুরী ভাবলেন, জঙ্গলের মধ্যে তাঁবু খাটিয়ে রয়েছে এত লোক, এরা কি কোনও দস্যুর দল ; কিন্তু চেহারা দেখে তা মনে হয় না। ডাকাতদের ভীমের মতন স্বাস্থ্য হয়, কিন্তু এদের মধ্যে অনেকেই রোগাপটকা। কয়েকজন হাসি-ঠাট্টা-ইয়ার্কি করছে, সাধারণ মানুষের মতন।

বাঁকা চৌধুরী হাত-মুখ ধুয়ে ফিরে এলেন নিজের তাঁবুর কাছে। তার এখন পালাবার কোনও ইচ্ছেই নেই। তিনি দেখতে চান, এই লোকগুলো কারা।

সবাই প্রায় পুরুষ, মেয়ে বিশেষ চোখেই পড়ে না। রাকার মতন পাঁচ-সাতটি মেয়ে আছে মাত্র, তাদের সকলেরই হাতে বর্শা কিংবা কোমরে তলোয়ার বাঁধা। বাংলার মেয়েরা বাড়ির বাইরেই বেরয় না, তারা আবার অস্ত্র ধরতে শিখল কবে ? রাকার বয়সী মেয়েরা পুরুষদের দেখলেই ঘোমটা দেয়। এখানে এরা স্বচ্ছন্দে পুরুষদের সঙ্গে মেলামেশা করছে !

তাঁবুতে ফেরার পর রাকা তার হাতে একবাটি মুড়ি দুটো কলা দিয়ে বলল, 'নাও, খেয়ে নাও ! তারপর তোমাকে যেতে হবে !'

বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'কোথায় যেতে হবে ?'

'গেলেই দেখতে পাবে !'

'তুমি আমার সঙ্গে ধমকে-ধমকে কথা বলছ কেন? আমি তোমার চেয়ে বয়সে কত বড় !'

'তাতে কী হয়েছে ? বয়েসে বড় লোকরা কি পাজি, চোর-ডাকাত হয় না ? আগে দেখতে হবে, তুমি দুষ্ট লোক না ভাল লোক, তারপর তোমার সঙ্গে কীরকম ব্যবহার করা হবে, তা ঠিক করব !'

'তুমি যে বললে, তুমি রতন বৈরাগীর কাছে আমার কথা শুনেছ?'

'তা শুনেছি বটে। তখন হয়তো তুমি ভাল ছিলে। তারপর যে তুমি গুপ্তচর হয়ে যাওনি, তার কি কোনও ঠিক আছে ? এখন অনেকেই এরকম হচ্ছে।'

'আচ্ছা, রাকা, তুমি ঘুমোও না ? সারারাত তুমি জেগেছিলে ?'

আমার ঘুম নিয়ে তোমাকে চিন্তা করতে হবে না। তাড়াতাড়ি খাওয়া শেষ করো, তারপর তোমার হাত বাঁধব।'

'কেন, হাত বাঁধবে কেন ? আমি পালাব না, পালাবার কোনও চেষ্টা করব না, কথা দিচ্ছি !'

'তবু বিচারসভায় তোমাকে হাতবাঁধা অবস্থায় নিয়ে যেতে হবে। এটাই আদেশ !'

বাঁকা চৌধুরী বাটিটা নামিয়ে রাখলেন। রাকা কাছে এসে তাঁর হাত দুটো পেছন দিকে নিয়ে গিয়ে একটা দড়ি দিয়ে শক্ত করে বাঁধল।

তারপর ফিসফিস করে বলল, 'যদি তুমি অপরাধী হও, তা হলে এ-জীবনে আর তোমার হাতের বাঁধন খোলা হবে না !'

পাশের তাঁবু থেকে কে যেন চেঁচিয়ে বলল, 'কই রাকা, তোমার বন্দিকে নিয়ে তৈরি হয়েছ ?'

রাকা উত্তর দিল, 'হ্যাঁ, তৈরি ।'

এবার সেই তাঁবু থেকে বেরিয়ে এল একজন যুবক, তার সঙ্গে একজন হাত-বাঁধা লোক ।

সেই লোকটিকে দেখলে মনে হয়, অতি নিরীহ, ছোটখাট চেহারা, মুখে খোঁচা-খোঁচা দাড়ি, ছেঁড়া ধুতি পরা, গলায় একটা রুদ্রাক্ষের মালা ।

বাঁকা চৌধুরী ভাবলেন, আহা, এই গরিব বেচারিকেও বন্দি করেছে কেন ? ও কি দোষ করেছে ?

জঙ্গলের মধ্যে দিয়ে কয়েকটা তাঁবুর পাশ দিয়ে হেঁটে গিয়ে ওরা পৌঁছল একটা বড় তাঁবুর সামনে । পাশেই একটা বিশাল, ঝাঁকড়া বটগাছ, তার নিচে অনেকটা ফাঁকা জায়গা ।

সেখানে কুড়ি-পঁচিশজন লোক গোল হয়ে বসে আছে । লোকগুলো সবাই সাধারণ ধুতি পরা, কারও খালি গা, কারও গায়ে ফতুয়া । শুধু তাদের মাঝখানে, একটা গাছের গুঁড়ির ওপর বসে আছে একজন । তার পরনে টকটকে লাল রঙের কাপড়, তার মুখখানাও লাল কাপড়ে বাঁধা, শুধু চোখের সামনে দুটো গর্ত, আর ঠোঁটের কাছে একটুখানি কাটা । তাকে যাতে চেনা না যায়, সেইজন্যই মুখখানা ঢাকা।

রাকা সেই লোকদের পাশে বাঁকা চৌধুরীকে নিয়ে বসল । বাঁকা চৌধুরী দেখলেন, রুদ্রাক্ষের মালাপরা লোকটি ছাড়া আরও একজন হাতবাঁধা বন্দি রয়েছে, সে একটা সতের-আঠার বছরের ছেলে ।

বাঁকা চৌধুরী লাল কাপড়ে মুখঢাকা লোকটির দিকে আঙুল দেখিয়ে ফিসফিস করে জিজ্ঞেস করলেন, 'ইনি কে ?'

রাকা বলল, 'ইনিই বন্ধু গুপ্ত ।'

'বন্ধু গুপ্ত ? কোথায় এঁর বড়ি ?'

'চুপ, কোনও প্রশ্ন করবে না ।'

লাল কাপড়ে মুখঢাকা বন্ধু গুপ্তের পাশে একজন লোক উঠে দাঁড়িয়ে বলল, 'এবার বিচার শুরু হল । প্রথম আসামি ফজল মোল্লা । কই, ফজল মোল্লাকে সামনে এনে দাঁড় করাও !'

সতের-আঠার বছরের ছেলেটিকে টানতে-টানতে একজন নিয়ে গেল বন্ধু গুপ্তের সামনে । বন্ধু গুপ্ত কোনও কথা বললেন না, তার পাশের লোকটিই সব কথা বলছে । সে জিজ্ঞেস করল, 'ওই ফজল মোল্লার নামে কার কি অভিযোগ আছে, বলো।'

দু-তিনজন লোক একসঙ্গে উঠে দাঁড়িয়ে বলল, 'ও ব্যাটা বর্গিদের চর ! ও আমাদের সর্বনাশ করেছে।'

বন্ধু গুপ্তের সহকারী বলল, 'সবাই একসঙ্গে না । একজন একজন করে বলো । আগে বলো, এর বাড়ি কোথায় ?'

একজন বলল, 'রহমতপুর ।'

'এর অপরাধ ? নিজের চক্ষে যা দেখেছ, তাই বলবে । শোনা কথা বলবে না ।'

'একে বর্গিদের সঙ্গে মেলামেশা করতে দেখেছি ।'

'বর্গিদের গ্রামে ডেকে এনেছে ?'

'না, তা দেখিনি । তবে বর্গিরা যখন লুটপাট করে চলে যায়, তখন বর্গিদের পেছন-পেছন গিয়েছিল । বর্গিরা ওকে মারেনি ।'

'ও নিজের হাতে গ্রাম লুট করেছে বর্গিদের সঙ্গে ?'

'না, তা দেখিনি বটে । তবে ও ব্যাটা নির্ঘাত বর্গিদের চর ।'

'নিজে যা দেখেছ, তাই-ই বলবে !'

'একজন বর্গি ওর পিঠে চাপড় মেরে হাসছিল । ফজল মোল্লাও হাসছিল ।'

'ও বর্গিদের গোলাম হতে চেয়েছিল ।'

অন্যদের কথা শোনার পর বন্ধু গুপ্তের সহকারী এবার হাতবাঁধা ছেলেটির দিকে ফিরে জিজ্ঞেস করল, 'ফজল মোল্লা, তোমার কিছু বলার আছে ?'

ছেলেটি ধপাস করে মাটিতে পড়ে গিয়ে হাউহাউ করে কেঁদে বলল, 'হুজুর, আমি দোষ স্বীকার করছি । প্রাণের ভয়ে আমি বর্গিদের গোলাম হতে চেয়েছিলাম । একজন বর্গির সর্দার আমাকে বলেছিল, তুই আমাকে গ্রামের বড়-বড় লোকদের বাড়ি চিনিয়ে দিবি, তোকে আমরা মারব না ।'

'তুই তাই করেছিলি ?'

'না, হুজুর । আর-একজন বর্গি সর্দার গ্রামে এসে বলল, 'ধুত, এ চিনিয়ে দেবে কি ? এ-গ্রামে কোনও বড় বাড়িই নেই ! তখন আমি বললাম, তা হলে আমি পাশের গ্রামটায় নিয়ে যেতে পারি । সেখানে বড় জমিদারের বাড়ি আছে ।'

'নিয়ে গিয়েছিলি পাশের গ্রামে ?'

'না হুজুর । তার আগেই আমি আপনাদের হাতে ধরা পড়ি । আমায় মারবেন না হুজুর, মেরে ফেলবেন না । বাড়িতে আমার বুড়ো বাপ আছে ।'

সহকারী বন্ধু গুপ্তর দিকে তাকাল ।

এবার ছদ্মবেশী বন্ধু গুপ্ত মুখ খুললেন । গম্ভীর স্বরে বললেন, 'ফজল মোল্লার বয়েস কম, তাই ওকে চরম শাস্তি দেওয়া হল না । ওকে দশ ঘা চাবুক মেরে জঙ্গল থেকে বার করে দাও । বলে দাও, ফের যদি ও বিশ্বাসঘাতকতা করে, তা হলে নির্ঘাৎ মৃত্যু থেকে ওকে কেউ বাঁচাতে পারবে না ।'

ফজল মোল্লা চিৎকার করে বলল, 'আর কোনওদিন করব না, হুজুর, কোনওদিন না।'

একজন লোক তাকে টানতে-টানতে নিয়ে চলে গেল ।

বন্ধু গুপ্তর সহকারী বলল, 'এর পরের জন !'

এবার ওঠানো হল, রুদ্রাক্ষের মালা পরা লোকটিকে।

সহকারীটি বলল, 'এর নাম বৃন্দাবন গোঁসাই, তাই না ? মুরারিপুকুর গ্রামে বাড়ি । এর নামে কী অভিযোগ শুনি । কে কি দেখেছ ?'

একজন মাঝবয়েসী লোক উঠে দাঁড়িয়ে কাঁদতে-কাঁদতে বলল, 'এই মানুষটা একটা শয়তান ! এ আমাদের সর্বনাশ করেছে !'

'কীভাবে সর্বনাশ করেছে ?'

'আমাদের বল্লভপুর গ্রামে ওকে আমরা ঘোরাফেরা করতে দেখেছি । আমাদের বল্লভপুর গ্রামটা কেমন জানেন তো ? একধারে নদী । সেই নদীতে অনেক জল । আপনারা সবাই জানেন, বর্গিরা নদী পার হয়ে আসতে চায় না । তাই আমরা ভেবেছিলাম, বল্লভপুর গ্রামটা নিরাপদ । কিন্তু পেছনের জঙ্গল দিয়ে আমাদের গ্রামে আসার আর-একটা পথ আছে । সেই পথের কথা অনেকে জানে না । এই গোঁসাই সেই পথ দিয়ে বর্গিদের নিয়ে এসেছে । বর্গিরা আমাদের গ্রাম ছারখার করে দিয়েছে । আমার বউ, ছেলেমেয়ে মারা গেছে !'

বৃন্দাবন গোঁসাই বলে উঠল, 'মিথ্যা কথা । এসব মিথ্যা কথা !'

অভিযোগকারীর দু'চোখ দিয়ে জল ঝরছে । সে বলল, 'আমি জীবনে কখনও মিথ্যা কথা বলি না । আমি জানি, এই গোঁসাই-এর জন্য আমাদের গ্রামের মানুষের সর্বনাশ হয়ে গেছে ।'

বৃন্দাবন গোঁসাই আবার বলল, 'আমি বর্গিদের সঙ্গে কোনওদিন কোনও গ্রামে যাইনি । আমি কি ঘোড়ায় চড়তে পারি ? পারি না !'

অন্য দু'জন লোক দু'দিক থেকে উঠে দাঁড়াল । একজনকে থামিয়ে দিয়ে অন্যজন বলল, 'আমি নিজের চোখে দেখেছি, বর্ধমানে এই গোঁসাই বর্গিদের তাঁবুতে ঢুকেছে । বর্গিদের ওপর নজর রাখার জন্য আমি বর্ধমানে গিয়েছিলাম, তা বন্ধু গুপ্ত জানেন ।'

বৃন্দাবন গোঁসাই বলল, 'হ্যাঁ, বর্গিদের তাঁবুতে গিয়েছিলাম । ওদের নেতা ভাস্কর পণ্ডিত আমার কাছে কীর্তন গান শুনতে চেয়েছিল । ভাস্কর পণ্ডিত ডেকে পাঠালে যাব না ? না গেলে বেঁধে নিয়ে যেত ।'

সহকারীটি জিজ্ঞেস করল, 'গোঁসাই, তুমি ভাস্কর পণ্ডিতকে গান শুনিয়েছিলে ?'

'তা শুনিয়েছি !'

'ক'খানা গান গেয়েছিলে ?'

'চারখানা । বর্গি হলেও ভাস্কর পণ্ডিত বাংলার কীর্তন গান শুনতে ভালবাসে ।'

'হুঁ, ভাস্কর পণ্ডিত বাংলার গান ভালবাসে । বাংলার মানুষের মুণ্ডু কাটতে ভালবাসে । বাংলার সমস্ত ধনসম্পদ লুঠ করতে ভালবাসে । তা গোঁসাইজি, বর্গি-সর্দারকে গান শুনিয়ে তুমি কত টাকা দক্ষিণা পেয়েছিলে ?'

'টাকা-পয়সা কিছু নিইনি । আমি গরিব মানুষ, আমার সংসার কোনওভাবে চলে যায় । টাকা-পয়সার লোভ নেই । ভাস্কর পন্ডিতকে গান শোনাবার অপরাধে তোমরা আমাকে ধরে এনেছ !'

'টাকা-পয়সা নাওনি, তাই না ? তা হলে গোঁসাই, বলো তো, তোমার বাড়ি থেকে যখন তোমাকে আমরা ধরে আনি, তখন তোমার রান্নাঘরের একটা হাঁড়ির মধ্যে দশটা মোহর পাওয়া গেল কি করে ? গরিব মানুষের বাড়িতে কি মোহর থাকে ?'

'ওগুলো ...... ওগুলো আমার ঠাকুরদার আমলের !'

রান্নাঘরে লুকিয়ে রেখেছিলে ? আর যে দু'খানা নতুন রেশমের চাদর পাওয়া গেল, তাও ঠাকুরদার আমলের ? গোঁসাই, তুমি ভাস্কর পন্ডিতকে গান শোনাতে যাওনি, তুমি গিয়েছিলে গুপ্তচরবৃত্তি করতে ! এদিকের যেসব গ্রামে ধনসম্পদ বেশি আছে, সেইসব গ্রামের সুলুক-সন্ধান তুমি জানিয়ে দিয়েছ বর্গিদের ।'

'মিথ্যা কথা । মিথ্যা কথা !'

'তোমার বিশ্বাসঘাতকতার জন্য গ্রামের পর গ্রামে আগুন জ্বলছে । বর্গির তলোয়ারের কোপে নিরীহ মানুষ প্রাণ দিয়েছে । তোমার শাস্তি কী হবে, তা বন্ধু গুপ্ত ঠিক করবেন ! '

বন্ধু গুপ্ত এতক্ষণ স্থির হয়ে বসেছিলেন । তিনি জলদগম্ভীর স্বরে বললেন, 'মৃত্যুদন্ড । এর হাত-পা বেঁধে নদীতে ভাসিয়ে দাও । সেটাই হবে বিশ্বাসঘাতকের উচিত শাস্তি ।'

বৃন্দাবন গোঁসাই এই আদেশ শুনে কেঁপে উঠল ।

হাত জোড় করে বলল, 'তোমরা আমাকে ভুল সন্দেহ করেছ । যাই হোক, এবারের মতন ক্ষমা করে দাও । আমাকে প্রাণে মের না ।'

বন্ধু গুপ্ত বললেন, 'তুমি বর্গিদের কাছ থেকে টাকা নিয়ে দেশের মানুষের সর্বনাশ করেছ । তোমার কোনও ক্ষমা নেই । বিশ্বাসঘাতকদের আমরা ক্ষমা করি না ।'

বৃন্দাবন গোঁসাই এখনও ভেঙে পড়ল না । একটা হাত তুলে তেজ দেখিয়ে বলল, 'তোমরা আমাকে মারবে ? তোমরা আমাকে শাস্তি দেওয়ার কে ? মুখোশ-পরা তুই একটা ডাকাত সর্দার । তুই বর্গিদের সঙ্গে পারবি ? আমি ব্রাহ্মণ, আমি অভিশাপ দিলে তোরা ধ্বংস হয়ে যাবি । কেউ আমার গা ছুঁবি না !'

বন্ধু গুপ্ত এবার হেসে উঠলেন । তারপর আস্তে-আস্তে বললেন, 'ব্রাহ্মণ, আমাদের অভিশাপের ভয় দেখাচ্ছ ? দূর দেশ থেকে বর্গিরা এসে যখন বাঙালির সর্বনাশ করছে, তখন তুমি তাদের অভিশাপ দিতে পারনি ! বর্গিরা পুত্রের সামনে পিতাকে হত্যা করেছে, মায়ের কোল থেকে শিশুদের কেড়ে নিয়েছে, তাদের অভিশাপ দিয়ে ধ্বংস করতে পারনি কেন ? বরং তাদের পক্ষে গিয়ে নিজের জাতির এত ক্ষতি করেছ । পাপী ব্রাহ্মণ, তোমার অভিশাপকে আমরা ভয় পাই না !'

দু'জন রক্ষী ছুটে গিয়ে গোঁসাইকে চ্যাংদোলা করে তুলে ছুটতে-ছুটতে চলে গেল নদীর দিকে ।

## ৭

বাঁকা চৌধুরী একটা দীর্ঘশ্বাস ফেলে উঠে দাঁড়ালেন । অন্য বন্দিদের টানতে-টানতে বৃত্তের মধ্যে নিয়ে যাওয়া হয়েছে, তিনি নিজেই গেলেন সেখানে । বন্ধু গুপ্তের দিকে তাকিয়ে উদাসীন গলায় বললেন, 'আমার কিছুই বলার নেই । তোমরা আমাকে নিয়ে যা খুশি করতে পার ।'

বন্ধু গুপ্তর সহকারী সকলের দিকে তাকিয়ে জিজ্ঞেস করল, 'এর নামে কি অভিযোগ আছে ?'

একটি যুবক উঠে দাঁড়িয়ে বলল, 'এই লোকটি একজন গুপ্তচর । এ আমাদের গতিবিধির ওপর নজর রাখে ।'

বাঁকা চৌধুরী কৌতূহলের সঙ্গে যুবকটির দিকে তাকালেন । একে আগে কখনও দেখেছেন বলে মনে হল না । ছেলেটির মুখে প্রতিহিংসার ছাপ লেগে আছে ।

'আর কেউ ওকে গুপ্তচরগিরি করতে দেখেছ ?'

'কলাপোতা গ্রামের ভানু মন্ডল দেখেছে ।'

'ভানু মন্ডল কোথায় ?'

নাম ধরে ডেকে ভানু মন্ডলকে পাওয়া গেল না । দু-তিনজন ছুটে গেল তাকে খুঁজে আনতে । ততক্ষণ বাঁকা চৌধুরী চুপ করে দাঁড়িয়ে রইলেন । আর কেউ কোনও কথা বলছে না । শুধু তাঁর মনে হল, বন্ধু গুপ্ত নামের ছদ্মবেশী লোকটি তাঁকে একদৃষ্টিতে লক্ষ করছে ।

ভানু মন্ডলকে দাঁড় করিয়ে একজন বলল, 'বন্ধু, ভানু মন্ডলের তিন ছেলেমেয়ে মারা গেছে । তাই শোকে দুঃখে তার মাথার ঠিক নেই । ওই গুপ্তচরটিই ভানু মন্ডলের ছেলেমেয়ের মৃত্যুর জন্য দায়ী !'

সহকারী জিজ্ঞেস করল, 'ভানু মন্ডল, ভাল করে দ্যাখ, তুমি এই লোকটিকে চেন ?'

ভানু মন্ডল বলল, 'আইজ্ঞা চিনি হুজুর । এই লোকটা একটা দুশমন । বর্গির কাছ থেকে পয়সা খেয়ে আমাদের সর্বনাশ করেছে ।'

'ওর নাম কি ?'

'পরান সরকার । আমাদের গ্রামেই বাড়ি । শিব মন্দিরের পাশে থাকে ।'

বাঁকা চৌধুরী এবারেও কোনও প্রতিবাদ করলেন না । মুখ নিচু করে রইলেন ।

রাকা হঠাৎ এগিয়ে এসে বলল, 'কিছু একটা ভুল হয়েছে । কলাপোতা গ্রামে আমার মামার বাড়ি । সেখানে শিব মন্দিরের ধারে পরান সরকার নামে একজন ব্রাহ্মণ

থাকে আমি দেখেছি, কিন্তু সে অনেক বেঁটে আর রোগা। এই লোকটিকে মামাবাড়ির গ্রামে কখনও দেখিনি।'

আরও একজন লোক উঠে বলল, 'কলাপোতা গ্রামের শিব মন্দিরের বামুন তো অন্য লোক। তার বয়েস অনেক বেশি।'

ভানু মন্ডল বলল, 'তা হবে। আমি চোখে ভাল দেখি না। কিন্তু সেই বামুন কোথায় গেল, তাকে ধরতে পারনি? সে আরও মানুষের ক্ষতি করে যাবে!'

সহকারী বলল, 'তা বলে একজনের দোষে অন্য একজনকে শাস্তি দেওয়া যায় না।'

প্রথম যে-ছেলেটি উঠে দাঁড়িয়েছিল, সে এবার চেঁচিয়ে বলল, 'আমরা জানি, এই কোমর-ঝোঁকা লোকটা দোষী! ও আমাদের আসা-যাওয়ার পথে ঘাপটি মেরে বসে থাকে। আমাদের গতিবিধির কথা শত্রুপক্ষকে জানিয়ে দেয়। এখন সন্ধের পর জন-মনুষ্য বাইরে বেরয় না ভয়ে, ও কেন একা-একা গাছতলায় বসে থাকে?'

সহকারী বাঁকা চৌধুরীকে জিজ্ঞেস করল, 'ওহে বন্দি, তুমি কেন সন্ধের পর আমাদের গোপন পথের ধারে বসে থাক?'

বাঁকা চৌধুরী কোনও উত্তর দিলেন না।

সেই ছেলেটি আবার বলল, 'কাল রাতে ও বঙ্কু গুপ্তকে ধরিয়ে দেওয়ার তালে ছিল। বঙ্কু গুপ্তকে বর্গিরা ধরার জন্য উঠে পড়ে লেগেছে, তা তোমরা সবাই জান। ও বঙ্কু গুপ্তকে দেখে চিৎকার করছিল-কে যায়? কে যায়? ভেবেছিল বঙ্কু গুপ্ত একা, ও ঝাঁপিয়ে গিয়ে ধরবে। জানত না তো আমরা কাছাকাছি আছি! যেই আমরা এসে পড়লাম, অমনই ও পাগল সাজার ভান করল। বলতে লাগল, 'দেবতা, দেবতা!'

বঙ্কু গুপ্ত শব্দ করে হেসে উঠলেন।

সহকারী বলল, 'বন্দি, তুমি কী মতলবে অন্ধকারে আমাদের যাতায়াতের পথে বসেছিলে, এখনও বলবে না? তা হলে কিন্তু আমরা তোমাকে শাস্তি দিতে বাধ্য হব।'

বাঁকা চৌধুরী বললেন, 'না, আমি কিছুই বলব না। কারণ, বললেও তোমরা বিশ্বাস করবে না! তোমরা আমাকে যা শাস্তি দিতে চাও, দাও!'

তারপর তিনি অভিযোগকারী যুবকটির দিকে ফিরে বললেন, 'ওহে, সবাইকে যদি তুমি সন্দেহ করো, তা হলে তোমাদের দলে লোক বাড়বে কি করে?'

যুবকটি মাটিতে থুঃ করে থুতু ফেলে বলল, 'তোমার মতন শয়তানদের আমরা দলে চাই না।'

রাকা বলে উঠল, 'এ-লোকটা তা হলে সত্যিই বিশ্বাসঘাতক? এর কান আর নাক কেটে ফেলা উচিত। সেটাই বিশ্বাসঘাতকদের উচিত শাস্তি!'

সহকারী এবার বঙ্কু গুপ্তের দিকে ফিরে বলল, 'রাকা ঠিকই বলেছে। তা হলে কি ওর নাক-কান কেটে ছেড়ে দেওয়া হবে? ওকে দেখে অন্য বিশ্বাসঘাতকরা ভয় পাবে।'

অনেকে বলে উঠল, 'হ্যাঁ, হ্যাঁ তাই দেওয়া হোক!'

বন্ধু গুপ্ত একটা হাত উঁচু করে সবাইকে থামতে বললেন । তারপর গম্ভীর স্বরে আদেশ দিলেন, 'ওর হাতের বাঁধন খুলে দাও !'

কেউ বন্ধু গুপ্তের এই আদেশের মানে বুঝতে পারল না । যে লোকের নাক আর কান কাটা যাবে, তার হাতের বাঁধন খোলার কী দরকার ! তা হলে তো সে বাধা দিতে চাইবে ।

তবে বন্ধু গুপ্তের আদেশ অগ্রাহ্য করার সাহস কারও নেই ।

সহকারীটিই এগিয়ে গিয়ে বাঁকা চৌধুরীর হাতের বাঁধন খুলে দিল ।

বন্ধু গুপ্ত বললেন, 'বর্গিরা অনেক অত্যাচার করেছে, মানুষ মারছে । তা হলে কি আমরাও মানুষের ওপর অত্যাচার করব ? যাকে-তাকে কি মারব ? তা হলে বর্গিদের সঙ্গে আমাদের তফাত কি রইল ?'

বন্ধু গুপ্ত বললেন, 'বিশ্বাসঘাতকদের অবশ্যই আমরা নির্মম শাস্তি দেব । কিন্তু তার আগে ভাল করে দেখতে হবে, আমাদের ভুল না হয় ।'

বন্ধু গুপ্ত হাতের ইঙ্গিতে বাঁকা চৌধুরীকে কাছে ডাকলেন । বাঁকা চৌধুরী ভেবেছিলেন, এক্ষুনি তাঁর নাক আর কান দুটো কাটা যাবে, হঠাৎ ঘটনাটা বদলে যাওয়ায় তিনি বিস্ময়ের ঘোর কাটাতে পারলেন না । এগিয়ে গেলেন পায়ে পায়ে ।

বন্ধু গুপ্ত নিজের পাশে বাঁকা চৌধুরীকে একটা বসবার জায়গা দিলেন ।

তারপর অন্যদের উদ্দেশে বললেন, 'এই মানুষটি সন্ধের পরও অন্ধকারে একা-একা একটা গাছতলায় বসেছিল, তার মানেই কি এ বিশ্বাসঘাতক ? এমনও তো হতে পারে যে, এই লোকটি অন্যদের চেয়ে অনেক বেশি সাহসী ?'

কেউ কোনও উত্তর দিতে পারল না ।

বন্ধু গুপ্ত আবার বললেন, 'বিশ্বাসঘাতকরা কাপুরুষ হয়, দুর্বল হয় । তারা মরতে খুব ভয় পায় । কিন্তু এই লোকটি একবারও ক্ষমা ভিক্ষা করেনি, দয়া চায়নি । অর্থাৎ এর মান-সম্মান জ্ঞান আছে । মরতেও ভয় পায় না । এইসব দিকও আমাদের বুঝতে হবে । না হলে বিচারের ভুল হবে ।'

একজন জিজ্ঞেস করল, 'তবে কি এই লোকটা নির্দোষ ?'

বন্ধু গুপ্ত বললেন, 'কাল রাত্তিরেই আমি এর সম্পর্কে খোঁজখবর নেওয়ার জন্য লোক পাঠিয়েছিলাম । এই লোকটির নাম বাঁকা চৌধুরী । এর গ্রামের লোক একে খুব সম্মান করে । বর্গির ভয়ে এর গ্রামের মানুষরা যখন পালাচ্ছে, তখন এই বাঁকা চৌধুরী সবাইকে সঙ্ঘবদ্ধ করে বর্গির হামলা ঠেকাবার চেষ্টা করেছিল । রতন বৈরাগী বলেছে, 'বাঁকা চৌধুরী খুব খাঁটি মানুষ । দেশকে ভালবাসে ।'

বন্ধু গুপ্তের সহকারী এবার লজ্জায় জিব কেটে বলল, 'আরে ছি, ছি, ছি । তবে তো খুব ভুল হয়ে যাচ্ছিল !'

বন্ধু গুপ্ত বললেন, 'আপনি আমাদের ক্ষমা করুন, চৌধুরীবাবু ! আপনাকে সারা রাত বেঁধে রাখা হয়েছে, কিছু খেতে দেওয়া হয়নি । ভারি অন্যায় হয়েছে । আপনি আমাদের মাফ করে দেবেন তো ?'

বাঁকা চৌধুরীর চোখে জল এসে গেল ।

শুধু যে প্রাণ ফিরে পেলেন, সেজন্য নয় । তিনি সম্মান ফিরে পেয়েছেন । সম্মান ছাড়া প্রাণের মূল্যও কমে যায় । এই লোকগুলো তাঁকে খারাপ ভাবেনি । তাঁকে চিনেছে !

বন্ধু গুপ্ত বললেন, 'চৌধুরীবাবু, এইসব ছেলেমেয়ে আপনাকে শাস্তি দেওয়ার জন্য ব্যস্ত হয়ে পড়েছিল কেন জানেন ? একটু বুঝিয়ে বলি, ওই যে যুবকটি আপনার নামে প্রথম অভিযোগ এনেছিল, ওর বোন, ভাই, বাবা-মা কেউ নেই । সবাই বর্গির তলোয়ারের কোপে প্রাণ দিয়েছে । সুতরাং যারা বর্গিদের সামান্য সাহায্য করে, তাদের ওপর ওর জাতক্রোধ তো থাকবেই ! আর ওই যে দেখছেন রাকা নামের মেয়েটিকে, এক জমিদার বাড়ির মেয়ে । ওর চোখের সামনে বর্গিরা ওর মাকে আর বাবাকে হত্যা করেছে । রাকা পালাতে পেরেছিল কোনক্রমে । সেই থেকে ওর মাথায় প্রতিশোধের আগুন ধিকিধিকি করে জ্বলছে ।'

রাকা এবার ছুটে এল এদিকে ।

বাঁকা চৌধুরীর সামনে দাঁড়িয়ে বলল, 'আমি প্রথম থেকেই মনে করেছিলাম, তুমি নির্দোষ । রতন বৈরাগী তোমার কত গুণগান করেছে । কিন্তু অন্যরা বলল কিনা তুমি বিশ্বাসঘাতক, তাই আমার মাথা গুলিয়ে গেল । আমি ভাবলাম, তুমি যদি সত্যি লোভে পড়ে বদলে গিয়ে থাক ।'

বন্ধু গুপ্ত বললেন, 'রাকা এবার চৌধুরীবাবুকে তাঁবুতে নিয়ে যাও । ওঁকে ভাল করে খেতে-পরতে দাও । যত্ন কর ।'

রাকা ওঁর হাত ধরে বলল, 'এস !'

ঠিক তক্ষুনি দূরে একটা হইহই উঠল । একদল লোক ছুটে এল এদিকে কয়েকজন চিৎকার করে বলল, 'বন্ধু গুপ্ত, বন্ধু গুপ্ত, বর্গি আসছে ! বর্গি আসছে !'

বন্ধু গুপ্ত উঠে দাঁড়ালেন । তাঁর মুখ দেখা যায় না । তবু তাঁকে খুব বিচলিত মনে হল না । তিনি শান্তভাবে বললেন, 'সবাই মিলে একসঙ্গে চ্যাঁচামেচি কোর না । তাতে কিছুই বোঝা যায় না । একজন রক্ষী এগিয়ে এসে সব কথা খুলে বল ।'

একজন খুব জোয়ান চেহারার পুরুষ লাফ দিয়ে চলে এল কাছে । তার মুখ-ভর্তি দাড়ি, গোঁফ, হাতে একটা তেল-চুকচুকে লাঠি ।

সে কিছু বলবার আগেই বন্ধু গুপ্ত জিজ্ঞেস করলেন, 'তুমি পাহারায় ছিলে ? নিজের চক্ষে কিছু দেখেছ ?'

'হ্যাঁ, বন্ধু, বর্গিরা এদিকেই আসছে ।'

'বটে ! তারা কত দূরে ?'

'বড়জোর দুই ক্রোশ । মাঝখানে নদী আছে । বর্গিরা সাঁকো বানাচ্ছে । দু-তিন ঘন্টার মধ্যেই এসে পড়বে ।'

'তা হলে তো অনেক সময় আছে। সবাই তাঁবু গোটাও! এখানে যেন আমাদের কোনও চিহ্ন না থাকে। আমাদের গভীর জঙ্গলের দিকে চলে যেতে হবে। সবাই তৈরি হও!'

তারপর তিনি বাঁকা চৌধুরীর দিকে ফিরে বললেন, 'দেখলেন তো, কেন আমরা বিশ্বাসঘাতকদের ভয় পাই? নিশ্চয়ই কেউ আমাদের এই গোপন আস্তানার খবর দিয়ে দিয়েছে বর্গিদের।

খটাখট শব্দে তাঁবুর দড়ি-বাঁধা খোঁটাগুলো তুলে ফেলা হতে লাগল। সবাই জিনিসপত্র গুছিয়ে নিল তাড়াতাড়ি।

গভীর জঙ্গলের দিকে যাওয়ার সময় বাঁকা চৌধুরী রইলেন বন্ধু গুপ্তের কাছাকাছি। রাকা তাঁকে পথ দেখাচ্ছে। বাঁকা চৌধুরী খুব উত্তেজিত বোধ করলেন। এবার তিনি বর্গিদের নিজের চোখে দেখতে পাবেন। বর্গিরা অনেক দূর থেকে আসছে, তাদের কেমন দেখতে হয়, সে সম্পর্কে বাঁকা চৌধুরীর খুব কৌতূহল ছিল।

তিনি বন্ধু গুপ্তকে বললেন, 'আমাকে একটা তলোয়ার দেবেন? আমারটা কেড়ে নেওয়া হয়েছিল। আমার শরীর ভেঙে গেছে বটে, তবু হাতে অস্ত্র থাকলে আমি গোটাকয়েক বর্গিকে খতম করতে পারব। তারপর মরি তো মরব। এ-জীবন নিয়ে আর কি করব?'

বন্ধু গুপ্ত বললেন, 'আপনার তলোয়ার নিশ্চয়ই আপনাকে ফিরিয়ে দেওয়ার ব্যবস্থা করব। তবে, চৌধুরীসাহেব, এখনই লড়াই করার দরকার হবে না। যখন আপনার কাছ থেকে সাহায্যের দরকার হবে, তখন ঠিকই বলব!'

তারপর বাঁকা চৌধুরী আর বন্ধু গুপ্তকে দেখতে পেলেন না।

সবাই মিলে চলে আসা হল খুব ঘন জঙ্গলের মধ্যে। এখানে কোনও পথ নেই। অচেনা মানুষের পক্ষে এখানে চিনে আসা খুবই কঠিন।

জঙ্গলেন মধ্যে রয়েছে একটা পুরনো আমলের গড়। অনেকটাই ভাঙা, তবে কিছু-কিছু উঁচু দেওয়াল অক্ষত আছে, দেওয়ালের মাঝে-মাঝে ছোট গর্ত। সবাই আশ্রয় নিল সেখানে।

বাঁকা চৌধুরী একটা গর্তে চোখ লাগিয়ে বসে রইলেন। তাঁর পাশে রইল রাকা। দু'জনেরই হাতে তলোয়ার।

অনেকক্ষণ বাদে শোনা গেল ঘোড়ার পায়ের শব্দ। ঝড়ের গতিতে ছুটে যাচ্ছে একদল অশ্বারোহী। কিন্তু তাদের দেখা যাচ্ছে না। গাছপালার আড়ালে তারা ঢাকা পড়ে যাচ্ছে।

রাকা ফিসফিস করে বলল, 'ওই যে যাচ্ছে বর্গি। ওরা আমাদের কথা টের পায়নি। অন্য দিকে ছুটছে।'

বাঁকা চৌধুরী বললেন, 'বর্গিরা এত কাছে এসে গেছে, তবু আমরা লড়াই করছি না কেন?'

রাকা বলল, 'এখনও সময় আসেনি। আমরা যথেষ্ট তৈরি নই। বর্গিদের সঙ্গে মুখোমুখি লড়াই করতে গেলে আমরা হেরে যাব। এখন বর্গিদের শুধু ভয় দেখান দরকার। যাতে ওদের মনের বল নষ্ট হয়ে যায়।'

রাকা হাত জোড় করে কপালে ছোঁয়াল। কোনও দেবতার উদ্দেশে যেন প্রার্থনা জানাল সে।

তারপর বলল, 'আমাদের মধ্যে একমাত্র কে বর্গিদের ভয় দেখাতে পারে, জান? ওই দ্যাখো, সে যাচ্ছে।'

বাঁকা চৌধুরী দেখলেন, সেই ভাঙা গড় থেকে বেরিয়ে এলেন এক অশ্বারোহী। সাদা রঙের ঘোড়া, তার সওয়ার সারা গায়ে লাল রঙের কাপড় জড়িয়ে আছেন। বন্ধু গুপ্ত?

সেই অশ্বারোহী একা যেন চুম্বকের টানে সোজা ঘোড়া ছুটিয়ে চলে গেলেন বর্গিদের দিকে।

## ৮

বর্গিদের গতি কেউ রোধ করতে পারে না। গ্রামের মানুষরা তাদের আসতে দেখলেই পালায়। পালাতে গিয়ে অনেকে প্রাণ দেয়। বর্গিরা অবাধে লুটপাট চালিয়ে যায়, সন্ধেবেলা ফিরে যায় তাদের তাঁবুতে।

বাংলার নবাব আলিবর্দি এখন রয়েছেন ওড়িশায়। সেই সুযোগে বর্গিরা সোনার বাংলা ছারখার করে দিচ্ছে। মুর্শিদাবাদে নবাবের সৈন্য যা কিছু আছে তারাও বর্গিদের মুখোমুখি হতে সাহস পায় না। বর্গিদের সংখ্যা এত বেড়ে যাচ্ছে, কোনওদিন হয়তো তারা বাংলার রাজধানী মুর্শিদাবাদই দখল করে নেবে।

বর্গিদের মনে কোনও ভয় নেই, মায়া-দয়া নেই, তারা বেপরোয়া। কিন্তু সন্ধেবেলা তাঁবুতে ফেরার পথে তারা হঠাৎ-হঠাৎ একটা অদ্ভুত দৃশ্য দেখে। কোনও একটা উঁচু জায়গায় সাদা ঘোড়ার পিঠে বসে থাকা কোনও মানুষ, না দেবতা? তার মুখ দেখা যায় না। লাল কাপড়ে ঢাকা থাকে তার সর্বাঙ্গ, শুধু খোলা থাকে চোখ দুটি। সে হুঙ্কার দিয়ে বলে, 'সাবধান!'

বর্গির দল হাজার চেষ্টা করেও তাকে ধরতে পারেনি। দু'দিক থেকে তাড়া করে গেলেও সেই অশ্বারোহী যেন কোথায় মিলিয়ে যায় চোখের নিমেষে। আবার একটু পরেই সেই অশ্বারোহী ছোট একটা বর্গির দলের উপর ঝাঁপিয়ে পড়ে, এত জোরে সে তলোয়ার চালায় যে, কেউ তার সামনে অস্ত্র নিয়ে দাঁড়াতেই পারে না। কচু-কাটার মতন তাদের মুন্ডু খসে পড়ে। বেশিক্ষণ যুদ্ধ করে না সেই অশ্বারোহী, চার-পাঁচজন বর্গিকে মেরেই আবার কোথায় লুকিয়ে পড়ে।

যেসব বর্গি কোনও শিশুকে ধরে নিয়ে যায়, তাদের ওপরেই যেন ওই লাল কাপড়-জড়ান অশ্বারোহীর রাগ বেশি। বর্গিরা লুটপাটের সময় কোনও সুন্দর চেহারার বাচ্চা ছেলে বা মেয়েকে দেখলে তাকে মারে না, তার হাত-পা বেঁধে ঘোড়ায় তুলে নেয়। ওই বাচ্চদের বিক্রি করলে ভাল দাম পাওয়া যায়। সেই শিশুদের তারা ক্রীতদাস-ক্রীতদাসী বানায়।

আড়াল থেকে লক্ষ রাখে সেই লাল অশ্বারোহী। যে বর্গির কাছে ওরকম কোনও শিশু আছে, তার ওপরে একটা বাজপাখির মতন সে ঝাঁপিয়ে পড়ে, বর্গিটিকে হত্যা করে শিশুটিকে উদ্ধার করে নিয়ে যায়!

দিনের বেলায় সেই অশ্বারোহীকে কেউ দেখতে পায় না। শুধু দেখা যায় সন্ধের আলো-আঁধারিতে। একসঙ্গে অনেক বর্গি তাকে আক্রমণ করতে গেলে সে অদৃশ্য হয়ে যায় অন্ধকারে।

এতদিনের চেষ্টাতেও সেই লাল অশ্বারোহীকে বন্দি করা যায়নি বলে এখন বর্গিদের মধ্যে তার সম্পর্কে একটা আতঙ্ক ছড়িয়ে গেছে। তারা ভাবে, ওই অশ্বারোহী কোনও সাধারণ মানুষ হতে পারে না, নিশ্চয় ওর অলৌকিক শক্তি আছে, কিংবা কোনও অপদেবতা।

এখন আর ওই লাল অশ্বারোহীকে দেখলে বর্গিরা তাড়া করে আসে না, নিজেরাই ভয়ে পালায়। বর্গিরা তার নাম দিয়েছে অন্ধকারের শয়তান। আর বাংলার গ্রামের মানুষ তাকে বলে 'অন্ধকারের বন্ধু।'

সারা বাংলাদেশে বর্গিরা এখন একমাত্র ওই বন্ধু গুপ্তকেই ভয় পায়।

বর্গিদের সেনাপতি ভাস্কররাম কোলহাতকরের কানেও ওই লাল কাপড়ে মোড়া অশ্বারোহীর খবর পৌঁছেছে। ভাস্কররাম কোলহাতকরকে সবাই 'ভাস্কর পণ্ডিত' বলে ডাকে। সে যেমন দারুণ সাহসী যোদ্ধা, তেমনই নিষ্ঠুর আর লোভী! সুদূর মারাঠা দেশ থেকে হাজার-হাজার বর্গি সৈন্যকে সঙ্গে এনে সে বাংলাদেশটাকে একেবারে সর্বস্বান্ত করে দিতে চায়।

ভাস্কর পণ্ডিত যখন শুনল যে, তার সৈন্যরা এই বাংলার একজন মাত্র অশ্বারোহীকে ভয় পাচ্ছে, তখন সে ক্রোধে জ্বলে উঠল। সে ঘোষণা করে দিল, যে ওই লাল কাপড় পরা অশ্বারোহীকে জীবন্ত ধরে আনতে পারবে, তাকে এক সহস্র স্বর্ণমুদ্রা পুরস্কার দেওয়া হবে।

সেই পুরস্কারের লোভেও কোনও বর্গি আর বন্ধু গুপ্তকে দেখলে তাঁর দিকে এগয় না। পেছন ফিরে পালায়। ভাস্কর পণ্ডিত নিজেই কয়েকবার এই রহস্যময় অশ্বারোহীকে খুঁজতে বেরিয়েছে। কিন্তু দু'জনে এখনও মুখোমুখি হয়নি।

বাঁকা চৌধুরীরা যেদিন বনের মধ্যে লুকিয়েছিল সেদিন গভীর রাত্রে ফিরে এলেন বন্ধু গুপ্ত। তাঁর সঙ্গে একটি পাঁচ বছরের ফুটফুটে ছেলে। তাঁর সাদা ঘোড়াটার গায়ে রক্তের ছিটে লেগে আছে। ঘোড়াটা আহত হয়নি, যে বর্গিদের বন্ধু গুপ্ত মেরেছেন, তাদের গায়ের রক্ত ছিটকে এসে লেগেছে।

জঙ্গলের মধ্যে ভাঙা বাড়িটার কাছে বন্ধু গুপ্ত ঘোড়া থেকে নামলেন। শান্তি নামে একটি মেয়েকে ডেকে বললেন, 'এই শিশুটিকে আজ উদ্ধার করেছি। একে তোমার হাতে দিলাম।'

অশ্ব আর অশ্বারোহী দু'জনেই ক্লান্ত।

একজন সাদা ঘোড়াটাকে নিয়ে গেল দলাইমলাই করতে। রাকা এসে বলল, 'বন্ধু গুপ্ত, আপনি স্নান করে নিন। আপনার জন্য গরম ভাত ফুটছে। খেয়ে নিয়ে বিশ্রাম করুন।'

বন্ধু গুপ্ত জিজ্ঞেস করলেন, 'তোমরা সবাই খেয়েছ?'

রাকা বলল, 'হ্যাঁ, খেয়েছি। আমাদের সঙ্গে চাল ছাড়া আর কিছু ছিল না। তাই এই জঙ্গলে দুটো হরিণ মারা হয়েছে।'

বন্ধু গুপ্ত আর কিছু বললেন না। তাঁর মুখখানা গম্ভীর।

একটু পরে তিনি স্নান করতে গেলেন নদীতে। চারজন পাহারাদার ছাড়া আর সবাই শুয়ে পড়েছে, ঘুমিয়ে পড়েছে অনেকে। বন্ধু গুপ্ত মধ্যরাত্রের অন্ধকারেই স্নান করেন রোজ, তখন তাঁর মুখের কাপড় খোলা থাকে। এই অবস্থায় তাঁকে দেখা অন্যদের নিষেধ। শুধু অতি বিশ্বস্ত কয়েকজন তাঁর মুখ দেখে।

স্নান করে বন্ধু গুপ্ত ভাঙা বাড়ির একটা কুঠুরির মধ্যে খেতে বসলেন। সেখানে একটা মশাল জ্বালা রয়েছে। কলাপাতায় করে ধোঁয়া-ওঠা গরম ভাত বেড়ে দিয়েছে রাকা। সঙ্গে একটু ঘি আর কাঁচা লঙ্কা। আর কয়েক টুকরো ঝলসানো হরিণের মাংস।

খেতে খেতে বন্ধু গুপ্ত রাকাকে বললেন, 'আশিক, বলরাম, রঘুনাথ আর ফিরোজকে ডাকো। জরুরি কথা আছে।'

রাকা তক্ষুনি ঘরের বাইরে গিয়ে একজন প্রহরীকে নির্দেশ দিল। সে ডেকে আনল ওই চারজনকে।

এই চারজনই দারুণ স্বাস্থ্য বান যুবক। মালকোঁচা মেরে ধুতি পরা, খালি গা, কিন্তু কোমরে ঝুলছে তলোয়ার।

বন্ধু গুপ্ত তাদের ইশারা করলেন সামনে বসবার জন্য। তারপর বললেন, 'রাকা, আমাকে তো খাবার দেওয়া হয়ে গেছে। এবার তুমি যাও।'

রাকা বলল, 'না, আমি যাব না। আমি আপনাদের কথা শুনব।'

বন্ধু গুপ্ত হেসে বললেন, 'তুমি বিশ্রাম নেবে না? আবার তো সকালবেলা উঠেই কাজে লাগতে হবে। এখানে আমাদের থাকা হবে না, এখান থেকে সরে গিয়ে আরও নিরাপদ আশ্রয় খুঁজতে হবে।'

রাকা বলল, 'আপনি সারাদিন যুদ্ধ করে এলেন। আপনি যতক্ষণ না বিশ্রাম নিচ্ছেন, ততক্ষণ আমিও শুতে যাব না।'

বন্ধু গুপ্ত বললেন, 'আমাদের যে এখন গোপন পরামর্শ আছে?'

রাকা ফস করে রেগে উঠে বলল, 'আমার কাছেও গোপন ? তা হলে আমি এক্ষুনি নদীতে ঝাঁপ দিয়ে মরব !'

বন্ধু গুপ্ত বললেন, 'নাঃ, এ মেয়েটাকে নিয়ে আর পারা যায় না । আচ্ছা, তুমি থাক।'

তারপর অন্যদের দিকে ফিরে বললেন, 'খুব খারাপ খবর আছে !'

সেই চারজন কোনও কথা না বলে আরও কিছু শোনার জন্য অপেক্ষা করতে লাগল ।

বন্ধু গুপ্ত বললেন, 'আজ আমি বর্গিদের এক জুমলাদারকে ধরেছিলাম । ভেবেছিলাম তাকে এখানে বন্দি করে আনব । কিন্তু সে আত্মহত্যা করল । বর্গিরা কিছুতেই ধরা দিতে চায় না । বন্দি হওয়ার বদলে তারা নিজেদের গলায় তলোয়ার চালিয়ে আত্মহত্যা করে । যাই হোক, এই জুমলাদারটিকে ধরার পর আমি কয়েকটা খবর আদায় করেছি । তার মধ্যে একটা খবরই সাঙঘাতিক ।'

একটুক্ষণ চুপ করে সবার মুখের দিকে তাকিয়ে বন্ধু গুপ্ত আবার বললেন, 'তোমরা জান, আমাদের নবার আলিবর্দি ওড়িশায় গিয়েছিলেন । তিনি ফিরে এসে বর্গিদের মোকাবিলা করবেন, এই রকমই আমাদের আশা ছিল । তিনি ফিরছিলেন । বর্ধমান পর্যন্ত পৌঁছে গিয়েছিলেন, সেখানে বর্গিদের হাতে ধরা পড়েছেন ।'

ওরা চারজন সবিস্ময়ে বলল, 'অ্যাঁ ? নবাব ধরা পড়েছেন ?'

রাকা সাঙঘাতিক নিরাশ গলায় বলল, 'নবাব বর্গিদের সঙ্গে যুদ্ধ করে হেরে গেছেন ?'

বন্ধু গুপ্ত বললেন, 'না যুদ্ধে হারেননি । বর্গিরা কৌশলে তাঁকে বন্দি করেছে । নবাব জানতেন না যে, বর্গিরা বর্ধমানে লুকিয়ে আছে, ভাস্কর পন্ডিত অতর্কিতে পেছন থেকে ঝাঁপিয়ে পড়ে তাঁকে ধরে নিয়ে গেছে ।'

রাকা জিজ্ঞেস করল, 'নবাবের সৈন্যরা কি করছে ?' তারা লড়াই করে নবাবকে উদ্ধার করতে পারে না '?'

বন্ধু গুপ্ত বললেন, 'বর্গিরা অতি ধূর্ত । তারা সরাসরি যুদ্ধের মধ্যে যেতে চায় না । তারা নবাবকে ধরে রেখেছে । তাঁর সেনাবাহিনী আক্রমণ করতে এলেই আগে নবাবকে হত্যা করবে !'

'আর নবাব আলিবর্দির সেই নাতিটা কোথায় ? সিরাজ ! সে নাকি সব সময়ে নবাবের সঙ্গেই থাকে !'

'সিরাজ কোথায় জানি না । সে তো একটা ছোট ছেলে । সে তো আর লড়াই করতে পারবে না ! নবাব বন্দি হলে সে-ও বন্দি হবে নিশ্চয়ই ।'

'কী সর্বনাশ ! বর্গিরা যদি নবাব আলিবর্দি আর সিরাজ এই দু'জনকেই খুন করে, তা হলে যে আমাদের আশা-ভরসা সব যাবে। এই বাংলাকে আর কে বাঁচাবে ?'

'সর্বনাশ তো বটেই । তা বলে কি আমরা আশা ছেড়ে দেব ?'

বন্ধু গুপ্তর সহকারী আশিক বলল, 'বন্ধু, যে-কোনও উপায়েই হোক, নবাবকে উদ্ধার করতেই হবে !'

'কোন উপায়ে উদ্ধার করবে, আগে সেটা ঠিক কর !'

আমাদের এক্ষুনি বর্ধমানে যেতে হবে । আমরা পেছন দিক থেকে আক্রমণ করব।'

'আমাদের দলে আছে দুশো সাতচল্লিশজন । বাঙালিরা পড়ে পড়ে মার খাচ্ছে, তবু বর্গিদের বিরুদ্ধে সঙ্ঘবদ্ধ হতে পারছে না । আমাদের দলে এ-পর্যন্ত মাত্র এই দুশো সাতচল্লিশজনকে পেয়েছি । তার মধ্যেও কয়েকজন আবার বৃদ্ধ এবং নারী । এই শক্তি নিয়ে আমরা বর্গিদের সঙ্গে লড়াই করতে যাব ? বর্গিদের সংখ্যা কত জান ? বর্ধমানে রয়েছে পঁচিশ হাজার । ওরা ঘুরে দাঁড়ালে আমরা ঝড়ের মুখে শুকনো পাতার মতন উড়ে যাব !'

বলরাম জিজ্ঞেস করল, 'তা হলে কি কোনও উপায় নেই !'

বন্ধু গুপ্ত বললেন, 'একটা মাত্র উপায় আমি ভেবে রেখেছি । আমাদের এই দলটাকে অন্য কোথাও লুকিয়ে থাকতে হবে । বর্ধমানে যাব শুধু আমরা পাঁচজন । লড়াই করে আমরা জয়ী হতে পারব না । ভাস্কর পন্ডিত যেমন কৌশলে নবাবকে বন্দি করেছে, আমরাও সেইরকম কোনও কৌশলে নবাবকে উদ্ধার করব ।'

বলরাম উঠে দাঁড়িয়ে বলল, 'চলুন তবে । আর দেরি করে লাভ কী ! আমরা এক্ষুনি রওনা দিই । বর্ধমান বেশি দূর নয় !'

বন্ধু গুপ্ত বললেন, 'তার আগে আর-একটা কথা ভেবে রাখ । আমরা সফল নাও হতে পারি । পঁচিশ হাজার বর্গি, আমরা ঢুকতে যাচ্ছি বাঘের গুহায় ! যদি ধরা পড়ি, দারুণ নির্যাতন করে ওরা আমাদের খুঁচিয়ে-খুঁচিয়ে মারবে ! মৃত্যুর জন্য তৈরি আছ তো ?'

ফিরোজ বলল, 'বন্ধু, আমাদের প্রত্যেকের বাবা-মাকে বর্গিরা হত্যা করেছে । আমাদের কি প্রাণের কোনও মূল্য আছে ? দেশের জন্য যদি প্রাণ দিতে পারি, তাতেই ধন্য হব ।'

রঘুনাথ তার ডান হাতের মুষ্টি তুলে বলল, 'আমার চোখের সামনে আমার ছোট ভাইটাকে ওরা মেরেছে । অন্তত দু-দশটা বর্গিকেও যদি শেষ করতে পারি, তা হলে মরেও আমি শান্তি পাব !'

বন্ধু গুপ্ত বললেন, 'তা হলে তৈরি হয়ে নাও । আমার খাওয়া শেষ হয়ে গেছে । এটাই হয়তো জীবনের শেষ খাওয়া।'

রাকা বলল, 'আমিও যাব !'

সবাই চমকে উঠল ।

বন্ধু গুপ্ত বললেন, 'পাগল নাকি ? এইজন্যই তোমার সামনে এইসব কথা বলতে চাইনি !'

রাকা বলল, 'আমার বাবা-মাকে, বাড়ির সবাইকে বর্গিরা খুন করেনি ? আমার প্রাণে বুঝি প্রতিশোধের আগুন জ্বলছে না ?'

আশিক বলল, 'তোমার হয়ে আমরা প্রতিশোধ নেব । তুমি যে মেয়ে ! তুমি যুদ্ধক্ষেত্রে গিয়ে কি করবে ?'

রাকা বলল, 'মেয়েরা বুঝি যুদ্ধ করতে পারে না ? তোমরা আমাকে নিতে না চাইলেও আমি সঙ্গে সঙ্গে যাব । তারপর আসল সময়ে দেখবে আমি কোনও কাজে লাগতে পারি কি না !'

এই সময়ে ঘরের মধ্যে ঢুকে পড়লেন বাঁকা চৌধুরী । হাত জোড় করে বললেন, 'আমারও একটা নিবেদন আছে ।'

## ৯

বাঁকা চৌধুরী একটা জানলার আড়াল থেকে শুনছিলেন সব কথা ।

অন্য সবাই ঘুমিয়ে পড়লেও তিনি ঘুমোতে পারেননি । বর্গিদের সঙ্গে লড়াই করে বন্ধু গুপ্ত ফেরবার পর তাঁকে একবার দেখার কৌতূহলও দমন করতে পারছিলেন না।

স্নান করার পর বন্ধু গুপ্ত লাল কাপড়টা খুলে ফেলেছেন । এই প্রথম বাঁকা চৌধুরী দেখতে পেলেন তাঁর মুখ । রাজপুত্রের মতন সুন্দর চেহারা বন্ধু গুপ্তর । গৌর বর্ণ, তীক্ষ্ণ নাক, চক্ষু দুটি উজ্জ্বল । শুধু তাঁর কপালে একটা কাটা দাগ । পুরনো ক্ষত, কোনও এক সময়ে যুদ্ধে আহত হয়েছিলেন বোঝা যায় । এত সুন্দর চেহারা, তবু বন্ধু গুপ্ত কেন মুখটা ঢেকে রাখেন , কে জানে !

বন্ধু গুপ্ত মাত্র চারজন সঙ্গী নিয়ে বর্ধমানে বর্গিদের শিবিরের দিকে যাবেন শুনে বাঁকা চৌধুরী আর স্থির থাকতে পারলেন না । ঢুকে পড়লেন সেই ঘরের মধ্যে ।

সঙ্গে সঙ্গে বলরাম এক লাফ দিয়ে উঠে বাঁকা চৌধুরীর ঘাড় চেপে ধরল ।

রাকা কোমরের খাপ থেকে বের করল ধারাল ছুরি ।

বন্ধু গুপ্ত বললেন, 'আরে, আরে কি করছ ? এর তো বিচার হয়ে গেছে একবার । নির্দোষ প্রমাণিত হয়ে গেছে ।'

বলরাম বলল, 'তবু আমাদের গোপন আলোচনার মধ্যে এ কেন ঢুকে পড়বে ?'

বাঁকা চৌধুরী বললেন, 'আপনাদের কথার মধ্যে এসে পড়ে হয়তো অন্যায় করেছি । কিন্তু বাংলার নবাব আলিবর্দি বর্গিদের হাতে বন্দি, এ-খবর শুনে আর স্থির থাকতে পারিনি । আপনারা তাকে উদ্ধার করতে চলেছেন, আমাকেও সঙ্গে নিয়ে চলুন ।'

বন্ধু গুপ্ত বললেন, 'আমরা নবাবকে উদ্ধার করতে যাচ্ছি, না প্রাণ দিতে যাচ্ছি, তার ঠিক নেই । আপনি সেখানে গিয়ে কি করবেন ?'

বাঁকা চৌধুরী বললেন, 'আমি বুঝি প্রাণ দিতে পারি না ? আমার প্রাণের এমন কি দাম আছে ?'

বন্ধু গুপ্ত বললেন, 'শুধু প্রাণ দিলেই তো হল না। আপনাকে নিয়ে আমাদের যদি ঝামেলায় পড়তে হয় !'

বাঁকা চৌধুরী বললেন, 'কিছু ঝামেলা হবে না। আমি কিছু-না-কিছু কাজে লেগে যাব।'

বন্ধু গুপ্ত বললেন, 'তা হলে চলুন।'

একটু পরে বেরিয়ে পড়ল ছ' জনের একটি দল। ছ'টি ঘোড়া চলে গেল গভীর জঙ্গলের দিকে।

পথ দেখিয়ে নিয়ে চলেছেন বন্ধু গুপ্ত। জঙ্গলের মধ্যে অনেক গোপন পথ তাঁর নখদর্পণে।

প্রায় ভোর রাত্রে এরা পৌঁছল বর্ধমানে।

রানীবাঁধের কাছে দেখা গেল শত-শত তাঁবু। ভেতরে সবাই ঘুমন্ত। কিছু-কিছু সৈন্য বাইরে পাহারা দিচ্ছে। তাদের হাতে লম্বা-লম্বা বর্শা।

বন্ধু গুপ্ত কয়েকটা গাছের আড়ালে ঘোড়ার রাশ টানলেন।

তাঁর পেছনে অন্য সবাই নিঃশব্দে দাঁড়িয়ে রইল কিছুক্ষণ।

বন্ধু গুপ্ত বললেন, 'এবার কি হবে ?'

কেউ কোনও উত্তর দিতে পারল না।

বন্ধু গুপ্ত বললেন, 'কোন তাঁবুতে নবাব আলিবর্দিকে বন্দি করে রাখা হয়েছে, সেটা আগে জানা দরকার। কোনওরকমে সেই তাঁবুটা আক্রমণ করে নবাবকে উদ্ধার করা যেতে পারে। একটা তাঁবুর প্রহরীদের সঙ্গে আমরা লড়তে পারি। কিন্তু সবাই যদি জেগে যায়, তা হলেই মুশকিল।'

আশিক বলল, 'কোন তাঁবুতে নবাব রয়েছেন, সেটা বুঝব কি করে ?'

রাকা বলল, 'সেই তাঁবুর চারদিকে নিশ্চয়ই অনেক বেশি পাহারা থাকবে।'

বন্ধু গুপ্ত বললেন, 'তা তো থাকবেই !'

বাঁকা চৌধুরী বললেন, 'আমি একটা কথা বলব ? নবাব আলিবর্দি কোন তাঁবুতে আছেন, আমি খোঁজ নিয়ে আসতে পারি।'

'আপনি কি করে খোঁজ আনবেন ?'

'ভোর হয়ে এসেছে। আমি ঝাড়ুদার সেজে তাঁবুগুলো ঝাঁট দিতে যেতে পারি। একটার-পর-একটা তাঁবু দেখতে দেখতে যাব। নবাব আলিবর্দি কোন তাঁবুতে আছেন, ঠিক দেখে নেব।'

'আপনার ঘি-দুধ-খাওয়া চেহারা। আপনি ঝাড়ুদার সাজলে কে বিশ্বাস করবে? দেখলেই সন্দেহ করবে প্রহরীরা।'

'বন্ধু, ছদ্মবেশ ধরতে কতক্ষণ লাগবে ? মাথার চুলে ধুলো মাখব। খুলে ফেলব জামা। ঝুঁকে-ঝুঁকে হাঁটব, কেউ মুখ দেখতে পাবে না।

'সত্যি-সত্যি পারবেন ?'

রাকা এগিয়ে এসে বলল, 'বন্ধু, এটা কিন্তু একটা ভাল উপায় । ঝাড়ুদার সাজলে কেউ সন্দেহ করবে না । আমিও যাব ওর সঙ্গে ।'

আশিক বলল, 'তুমি গিয়ে কী করবে, রাকা ?'

রাকা বলল, 'ঝাড়ুদারদের সঙ্গে একজন ঝাড়ুদারনি থাকে । দু'জনে একসঙ্গে গেলে ভাল করে দেখতে পারব ।'

রাকা নেমে পড়ল ঘোড়া থেকে ।

বাঁকা চৌধুরী বললেন, 'আগে ঝাড়ু যোগাড় করতে হবে । কোথায় সেগুলো রাখে খুঁজে বার করতে হবে !'

রাকা বলল, 'না, আগে ছদ্মবেশ ধরতে হবে ।'

মাটি থেকে দু' হাতে ধুলো কুড়িয়ে রাকা মাখতে লাগল চুলে । তার লম্বা চুল জড়িয়ে আলগা খোঁপা বেঁধে নিল, আঁচলটা জড়িয়ে নিল কোমরে । বাঁকা চৌধুরীও সাজ বদলালেন । তারপর দু'জনে এগিয়ে গেলেন নিঃশব্দে ।

খানিকটা খোঁজাখুঁজির পরেই পাওয়া গেল লম্বা-লম্বা ঝাঁটা । একটা তাঁবুর পেছনের দিকে সেরকম অনেক ঝাঁটা রাখা আছে । বোধ হয় এই তাঁবুতেই ঝাড়ুদাররা থাকে ।

দুটো ঝাঁটা তুলে নিয়ে বাঁকা চৌধুরী বললেন, 'রাকা, তুমিও কখনও ঘর ঝাঁট দাওনি, আমি কখনও হাতে ঝাঁটা ধরিনি আগে । কারও সামনে পড়লেই ধরা পড়ে যাব !'

রাকা বলল, 'আমার একটা পুতুল খেলার ঘর ছিল, সেই ঘরটা আমি নিজে ঝাঁট দিতাম, পরিষ্কার করতাম । সে-ঘরে কাউকে ঢুকতে দিতাম না !'

বাঁকা চৌধুরী বললেন, 'সে আর কতটুকু ঘর !'

রাকা বলল, 'বর্গিরা আমাদের বাড়িতে আগুন ধরিয়ে দিয়েছে । আমার সেই পুতুলগুলো সব পুড়ে গেছে !'

বাঁকা চৌধুরী দীর্ঘশ্বাস ফেলে বললেন, 'কত লোকের কত কী পুড়ে গেছে !'

তারপর আবার বললেন, 'সব তাঁবু ঝাঁট দেওয়ার দরকার নেই । তা হলে হাঁপিয়ে যাব । এমনই চল, দেখতে-দেখতে যাই । প্রহরীদের দেখতে পেলে ঝাড়ু চালিয়ে এমন ধুলো ওড়াব যে, ওরা আমাদের ভাল করে দেখতেই পাবে না ।'

দোয়াতের কালিতে কেউ যেন অনেকখানি জল মিশিয়েছে, আকাশের অন্ধকার পাতলা হয়ে এসেছে । সূর্যের এখনও দেখা নেই । শুরু হয়েছে পাখির কিচিরমিচির ।

গাছের তলা দিয়ে-দিয়ে এগোল ওরা দু'জন ।

যেসব তাঁবুর সামনে একজন-দু'জন প্রহরী, সেখানে ওরা দাঁড়াল না । নবাব আলিবর্দি সেখানে থাকবেন না । কিছু-কিছু প্রহরী ঘুমোচ্ছে, আবার অনেকে জেগেও আছে । প্রহরী দেখলেই ওরা ঝাঁটা চালাচ্ছে । জোরে-জোরে । কেউ এখনও ওদের সন্দেহ করেনি ।

একটা তাঁবুর কাছাকাছি এসে ওরা থমকে গেল। সেটা বেশ বড় তাঁবু, দেখলেই মনে হয় সেনাপতি বা সেরকম বড় কেউ থাকেন। চার কোণে দাউ-দাউ করে জ্বলছে মশাল। প্রায় দশ-বারোজন প্রহরী অনবরত চারদিকে ঘুরছে,-একজনও ঘুমোয়নি।

বাঁকা চৌধুরী বললেন, 'এইটাই মনে হচ্ছে, তাই না?'

রাকা বলল, 'তা হলে বন্ধুকে গিয়ে খবর দিই!'

'দাঁড়াও, আগে নিশ্চিন্ত হতে হবে তো!'

'কী করে নিশ্চিন্ত হবেন?'

'ভেতরে ঢুকে দেখতে হবে। রাকা, তুমি এইবার দাঁড়াও, আমি কোনও ছুতোয় ঢুকে পড়ি তাঁবুর মধ্যে। নবাব আলিবর্দিকে আমি একবার মুর্শিদাবাদে দেখেছিলাম দূর থেকে। দেখলেই চিনতে পারব।'

'আপনাকে ভেতরে ঢুকতে হবে না। আমি যাব। ভেতরে ঢুকলে ধরা পড়ার ভয় আছে।'

'ধরা পড়ার ভয় আছে বলেই তো বলছি। আমিই যাব।'

'না। আমি যাব।'

'পাগলামি কোর না, রাকা। তোমার জীবনের দাম আমার চেয়ে বেশি। তা ছাড়া নবাবকে আমি চিনি। শোন, ভেতরে ঢুকে আমি যদি ধরা পড়ি, তার আগে যদি নবাবকে দেখতে পাই, তা হলে ধরা পড়লেই আমি দু'বার খুব জোরে কেঁদে উঠব। সেই কান্না শুনলেই তুমি চুপিচুপি দৌড় মারবে। সোজা গিয়ে বন্ধু গুপ্তকে খবর দেবে।'

বাঁকা চৌধুরী তাঁবুর ধার ঘেঁসে-ঘেঁষে দরজার দিকে ঝাড়ু হাতে চলে গেলেন প্রহরীরা একটু সরে যেতেই তিনি ঝাড়ু দিতে-দিতে ঢুকে গেলেন ভেতরে।

কিন্তু দূর থেকে একজন প্রহরী দেখতে পেয়ে গেল ঠিক। সে সঙ্গে-সঙ্গে তাড়া করে এল।

একটু পরেই রাকা শুনতে পেল তাঁবুর মধ্যে বাঁকা চৌধুরীর গলায় দু'বার কান্নার আর্তনাদ। এই কান্না কি শুধু সঙ্কেত, না বাঁকা চৌধুরীকে মেরেই ফেলল ওরা?

## ১০

রাকা পেছন ফিরেই দৌড় লাগাল। ঝাঁটাটা ফেলে দিল ছুঁড়ে।

বেশিদূর যেতে পারল না। হঠাৎ যেন মাটি ফুঁড়ে তার সামনে যমদূতের মতন দাঁড়াল এক প্রহরী। কী যেন এক দুর্বোধ্য ভাষায় কিছু জিজ্ঞেস করল।

হাতে ঝাঁটা নেই, এখন আর ঝাড়ুদারনি হিসাবে পরিচয়টা বিশ্বাসযোগ্য হবে না। চট করে ভেবে নিয়ে রাকা পাগলি সেজে গেল। সে মুখ দিয়ে শব্দ করল, 'উলু, উলু, উলু, উলু ...........'

প্রহরীটির মারাঠি ভাষা, যেমন বুঝতে পারেনি, তেমনই রাকার ভাষাও বুঝতে পারল না প্রহরীটি।

সে আবার জিজ্ঞেস করল 'তু কৌন?'

রাকা বলল, 'আনি মানি জানি না! আনি মানি জানি না!'

প্রহরীটি খপ করে রাকার হাত চেপে ধরল।

অমনই রাকা তার হাত কামড়ে ধরল। কামড়ে রক্ত বের করে দিল।

কিন্তু কত যুদ্ধ পার হয়ে এসেছে যে বর্গি, সে অত সহজে ছেড়ে দেবে কেন? রাকা দৌড় শুরু করলেও প্রহরীটি তাকে তাড়া করে গেল।

রাকা ছুটতে পারে খুব জোরে। প্রহরীটি তাকে ধরতে পারবে না। কিন্তু ছুটতে-ছুটতেই রাকা অন্য একটা বিপদের কথা ভাবল। বন্ধু গুপ্তকে এক্ষুনি খবর দিতেই হবে। জানাতে হবে বাঁকা চৌধুরীর বিপদের কথা। কিন্তু বন্ধু গুপ্তর কাছে যেতে হলে এই বদমাশ প্রহরীটা তো তাঁকে দেখে ফেলবে!

রাকা ছুটতে লাগল এঁকেবেঁকে।

প্রহরীটাও কিছুতেই তার পিছু ছাড়ছে না। প্রায় ধরে ফেলে ফেলে এরকম অবস্থা।

হঠাৎ রাকা শুনতে পেল ঘোড়ার পায়ের শব্দ। তারপর দেখলে সাদা ঘোড়ায় চড়া বন্ধু গুপ্তকে। সারা মুখে ও গায়ে লাল কাপড় জড়ানো।

তলোয়ার তুলে বন্ধু গুপ্ত বললেন, 'সাবধান!'

প্রহরীটি থমকে গেল। বন্ধু গুপ্তকে দেখে ভয়ে, বিস্ময়ে যেন ফেটে পড়তে চাইল তার চোখ। সে চিৎকার করে বলল, 'শয়তান! অন্ধকারের শয়তান!'

আর বেশি কিছু বলতে পারল না সে, ধপাস করে পড়ে গেল অজ্ঞান হয়ে!

বন্ধু গুপ্ত বললেন, 'ভয় নেই রাকা।'

রাকা বলল, 'আমি মোটেই ভয় পাইনি, বন্ধু। কিন্তু চৌধুরীমশাইয়ের খুব বিপদ! উনি ধরা পড়েছেন। সেই তাঁবুতেই আছেন নবাব আলিবর্দি। তাঁর খোঁজ পাওয়া গেছে।'

বন্ধু গুপ্ত বললেন, 'বাঃ! আগে এই লোকটাকে বাঁধতে হবে। জ্ঞান ফিরলেই ও ষাঁড়ের মতো চেঁচাবে।'

অন্য চারজনও এসে গেল এই সময়। তাদের একজন মাথার পাগড়ি খুলে প্রহরীটিকে হাত-পা বেঁধে ফেলে, পাগড়িটার খানিকটা অংশ ভরে দিল তার মুখে। যাতে জ্ঞান ফিরলেও চিৎকার করতে না পারে।

এবার তাকে ধরাধরি করে লুকিয়ে রাখল একটা ঝোপের মধ্যে।

রাকা বলল, 'আর দেরি করা যাবে না। চলুন, চলুন, এক্ষুনি সেই তাঁবুটায় চলুন!'

বন্ধু গুপ্ত বললেন, 'দাঁড়াও ! সকলের যাওয়া তো চলবে না । আমি একা যাব ।'

ফিরোজ, বলরামরা একসঙ্গে বলে উঠল, 'না, বন্ধু, না । আমরা সবাই যাব ।'

বন্ধু গুপ্ত বললেন, 'সবাই গেলে লাভ হবে না । সেখানে অনেক প্রহরী । তাদের সঙ্গে মুখোমুখি লড়াইয়ে আমরা জিততে পারব না ।'

বলরাম বলল, 'তা হলে আপনি একা কেন যাবেন !'

বন্ধু গুপ্ত বললেন, 'আমি একা গেলে বেশি কাজ হবে । অনেকদিন ধরে আমি লাল কাপড়ে কেন মুখে ঢেকে থাকি ? এইজন্যই তো ! সাধারণত বর্গিরা আমাকে দেখলেই ভয় পায় । ওরা মহাদেবের ভক্ত, তা জান তো ? 'হর হর মহাদেও' বলে চিৎকার করে শোননি। ওরা বোধহয় আমাকে দেখে মহাদেবের অনুচর নন্দী-ভৃঙ্গী কিছু মনে করে । মহাদেবের যারা ভক্ত, তারা কিন্তু মহাদেবের অনুচরদের দেখে ভয় পায় ।'

ফিরোজ বলল, 'যদি অনেকে মিলে আপনাকে ঘিরে ধরে ?'

বন্ধু গুপ্ত হেসে বললেন, 'দেখা যাক !'

রাকা বলল, 'আপনি চিনবেন কী করে কোন তাঁবুতে নবাব রয়েছেন ?'

বন্ধু গুপ্ত বললেন, 'রাকা, তুমি আমাকে শুধু দিকটা দেখিয়ে দাও । তারপর আমি ঠিক খুঁজে নেব ।'

বর্গিদের সেনাপতি নিজের তাঁবুতে বন্দি করে রেখেছিলেন নবাব আলিবর্দি আর তাঁর নাতি সিরাজকে । সুন্দর খাটে নরম বিছানায় তাঁদের শুতে দিয়েছেন, শুধু দু'জনেরই একটা পায়ে শিকল আর তালা দেওয়া । উলটো দিকের একটা খাটে শুয়ে আছে স্বয়ং ভাস্কর পন্ডিত ।

এখন সবাই ঘুমন্ত ।

বাঁকা চৌধুরী সেই তাঁবুর মধ্যে ঢুকে পড়ায় কয়েকজন প্রহরী তাঁকে ধরে ফেলেছিল । সেনাপতি ভাস্কর পন্ডিত এবং নবাবের যাতে ঘুম না ভাঙে সেইজন্য তাড়াতাড়ি তারা তাঁকে নিয়ে এসেছে বাইরে ।

এর পর তলোয়ারের খোঁচা মেরে-মেরে জিজ্ঞেস করছে, 'বল, তুই কোথা থেকে এসেছিস ? তুই কাদের গুপ্তচর ?'

বাঁকা চৌধুরী সেই প্রথমই একবার ভয়ে কেঁদে ওঠার ভান করেছিলেন । তারপর থেকে একেবারে চুপ । ওদের শত প্রশ্নেরও একটা উত্তর দিচ্ছেন না । ওরা তাঁর গালে চড় মারছে । তিনি হাসছেন ।

হঠাৎ ঘোড়ার পিঠে সেই এক লাল কাপড় পরা মূর্তি । বন্ধু গুপ্ত হুঙ্কার দিলেন, 'সাবধান !'

ভোরের অল্প আলোয় বন্ধু গুপ্তের চেহারাটা আরও অস্বাভাবিক মনে হল । তাঁর কণ্ঠস্বর মনে হল বজ্রের মতন ।

দশজনের মধ্যে আটজন প্রহরীই দিগ্বিদিক জ্ঞানশূন্য হয়ে ছুটে পালাল । দু'জনে তাঁকে বাধা দিতে এল । বঙ্কু গুপ্ত বিদ্যুদ্বেগে তলোয়ার চালিয়ে চোখের নিমেষে ধরাশায়ী করলেন সে দু'জনকে ।

তারপর বঙ্কু গুপ্ত ঘোড়া সমেত ঢুকে গেলেন তাঁবুর মধ্যে ।

তলোয়ার চালিয়ে ছিন্নভিন্ন করলেন । মশারি । নবাব ও তাঁর নাতি জেগে উঠে ভয় পেয়ে গেলেন । তাঁরা ভাবলেন, কোনও শয়তান এসেছে তাঁদের শেষ করে দিতে ।

বঙ্কু গুপ্ত নবাবকে বললেন, 'ভয় নেই। আমি আপনাদের বন্ধু।'

শিকল খোলা গেল না। তলোয়ারের ঘায়ে বঙ্কু গুপ্ত কেটে ফেললেন পালঙ্ক। একটা করে কাঠের টুকরো আর শিকল নবাবদের পায়ে ঝুলতে লাগল, কিন্তু এখন হাঁটতে কোনও বাধা নেই।

বঙ্কু গুপ্ত নবাবকে বললেন, 'এক্ষুনি আপনারা বাইরে চলে যান ।'

অন্য খাট থেকে নেমে এল ভাস্কর পণ্ডিত । বিশাল পাহাড়ের মতন তার চেহারা, নাকের নিচে গোঁফ, মাথার বাবরি চুল ।

শিয়রের কাছে রাখা থাকে তার তলোয়ার । সেটা খপ করে তুলে নিয়ে ভাস্কর পণ্ডিত বলল, 'ও, তুইই সেই অন্ধকারের শয়তান ? আজ আর তোর নিষ্কৃতি নেই । তোর মুণ্ডু এখানে ধুলোয় গড়াবে।'

বঙ্কু গুপ্ত বললেন, 'তাই নাকি ? দেখা যাক !'

দু'জনের তলোয়ারের ঠোকাঠুকিতে আগুনের ফুল্‌কি উঠল ।

## ১১

নবাব আলিবর্দির তখনও ঘুমের ঘোর কাটেনি । হঠাৎ লাল কাপড়ে মুখ ঢাকা একজন লোক ঘোড়াসুদ্ধু তাঁবুতে ঢুকে পড়ে তাঁকে মুক্ত করে দিল । এ লোকটি কে? এর মুখ ঢাকা কেন ? এত প্রহরীবেষ্টিত বর্গিদের তাঁবুতে সে ঢুকলই বা কি করে ?

এখন বর্গিদের সেনাপতি ভাস্কর পণ্ডিতের সঙ্গে সেই লোকটির লড়াই লেগে গেছে ।

নবাবের নাতি কিশোর সিরাজ দাদুর গা ঘেঁষে দাঁড়িয়ে জিজ্ঞেস করল, 'ওই লোকটা কে ? ও কি আমাদের পক্ষে ?'

নবাব আলিবর্দি বললেন, 'তাই তো মনে হচ্ছে ।'

সিরাজ আবার জিজ্ঞেস করল, 'কে জিতবে ?'

নবাব বললেন, 'আমাদের পক্ষের লোকটির জেতা উচিত ।'

কিন্তু লড়াইটা অত সহজ হচ্ছে না। বন্ধু গুপ্তের তলোয়ারের সামনে কেউ দাঁড়াতে পারে না, কিন্তু ভাস্কর পণ্ডিতও মহাবীর। বন্ধু গুপ্ত ঘোড়া থেকে নেমে ক্ষিপ্রভাবে অস্ত্র চালাচ্ছেন, প্রত্যেকবার ভাস্কর পণ্ডিত সেই আঘাত প্রতিহত করছে। ভাস্কর পণ্ডিতের বিশাল চেহারা, হাত দুটো লম্বা-লম্বা, তার তলোয়ারটাও অনেক বড়। বন্ধু গুপ্তকে পিছু হটে যেতে হচ্ছে বারবার।

এ যেন জীবন-মরণের লড়াই। একজন প্রাণ না দিলে এ-লড়াই থামবে না। ভাস্কর পণ্ডিতেরই সুবিধা বেশি।

বন্ধু গুপ্ত প্রথমেই আলিবর্দি ও সিরাজকে পালাতে বলেছিলেন। কিন্তু তাঁরা পালাতে ভুলে গিয়ে দেখছেন এই দ্বন্দ্বযুদ্ধ।

ভাস্কর পণ্ডিত বন্ধু গুপ্তর মাথা লক্ষ্য করে একটা জোর আঘাত হানতে হানতে দাঁতে দাঁত চিবিয়ে বলল, 'মুখ ঢেকে রেখেছিস কেন, কাপুরুষ ?'

বন্ধু গুপ্ত দ্রুত একপাশে সরে গিয়ে সেই আঘাত আটকে বললেন, 'সবাইকে আমি আমার মুখ দেখাবার যোগ্য মনে করি না!'

ভাস্কর পণ্ডিত বলল, 'তুই ওই লাল কাপড় মুড়ি দিয়ে আমার লোকদের ভয় দেখাতে চাস। তারা তোকে মনে করে অন্ধকারের শয়তান। আজ তোর শয়তানি ঘুচে যাবে।'

বন্ধু গুপ্ত বললেন, 'আমি দুর্জনের শয়তান, সুজনের বন্ধু। বাংলার মানুষের কাছে তোমরা সবাই দুর্জন। তোমাদের শাস্তি পেতেই হবে।'

ভাস্কর পণ্ডিত হা-হা করে হেসে বলল, 'কে আমাদের শাস্তি দেবে ? বাঙালির বাহুবল আছে ? বাঙালি শুধু দূর থেকে চ্যাঁচাতে জানে, আর কাছে এলেই ভয় পেয়ে কাঁদে।'

বন্ধু গুপ্ত বললেন, 'ভাস্কর পণ্ডিত, এতদিন তুমি প্রকৃত বাঙালির দেখা পাওনি ! বাঙালি কাঁদে বটে, কিন্তু ভয় পেয়ে নয়। বাঙালি পরের দুঃখ দেখলে কাঁদে। তোমাদের সে বোধ নেই। বাঙালি যেমন কাঁদতে জানে, তেমনই প্রাণ দিতেও জানে।'

'আজ তুই প্রাণ দিবি !'

'আমি প্রাণ দেওয়ার জন্য বিশেষ ব্যস্ত নই, ভাস্কর পণ্ডিত। আপাতত কিছু প্রাণ বাঁচাতে চাই। বাংলার বুকে বর্গিদের আর অত্যাচার করতে দেব না। তোমাকে হত্যা করে আমি সব অন্যায়ের প্রতিশোধ নেব !'

'তুই একটা কীট ! তোর এত স্পর্ধা ! তোর হাত-পা টুকরো টুকরো করে কুকুরকে খাওয়াব !'

'তোমার মুখ দিয়ে লালা ঝরছে। কুকুরের বদলে নিজেই আমার হাত-পা চিবিয়ে খেলে আরও খুশি হবে মনে হচ্ছে !'

এই সময় রাকা ঢুকে পড়ল তাঁবুর মধ্যে। ভাস্কর পণ্ডিত ও বন্ধু গুপ্তের লড়াই সে এক পলক দেখল মাত্র। তারপর নবাব আলিবর্দির সামনে এসে কুর্নিশ করে বলল, 'নবাব, আর দেরি করবেন না। শিগগির বাইরে চলুন।'

নবাব একটু ভ্যাবাচাকা খেয়ে বললেন, 'তুমি আবার কে ! তুমি আমাদের বন্ধু, না শত্রু !'

*রাকা ব্যস্ত হয়ে বলল, 'বন্ধু ! বন্ধু !'*

*নবাব বললেন, 'তুমি নারী হয়ে এই শত্রুর তাঁবুতে ঢুকলে কি করে ?'*

*রাকা বলল, 'এখন অত কথা বলার সময় নেই ।'*

নবাব তবু বন্ধু গুপ্তের দিকে তাকিয়ে বললেন, 'আমাদের পক্ষের ওই লোকটি ...... ওকে একা ফেলে যাব ? আঃ, আমার কাছে যদি একটা অস্ত্র থাকত, ওকে সাহায্য করতে পারতাম !'

রাকা বলল, 'ওঁকে সাহায্য করার দরকার হবে না । আপনারা এখানে থাকলে বিপদ আরও বাড়বে !'

রাকা কিশোর সিরাজের হাত ধরে টেনে বলল, 'এস আমার সঙ্গে !'

যুদ্ধ করতে করতেই বন্ধু গুপ্ত বললেন, 'রাকা, ওঁদের দিঘির ওপারের তাঁবুর দিকে নিয়ে যাও !'

বন্দিরা পালাচ্ছে দেখে ভাস্কর পন্ডিত এক লাফ দিয়ে শিবিরের দ্বারের দিকে আসবার চেষ্টা করল, বন্ধু গুপ্ত বিদ্যুতের মতন তাঁর চোখের সামনে তলোয়ার ঘুরিয়ে তাকে আটকালেন ।

ভাস্কর পন্ডিত চিৎকার করে উঠল, 'ওরে কে কোথায় আছিস ! নবাবকে আটকে রাখ ! নবাবকে যেতে দিবি না !'

কেউ সাড়া দিল না । রাকা নবাব ও সিরাজকে নিয়ে ছুটে বেরিয়ে গেল ।

এবার শিবিরের মধ্যে দু'জন । আর কোনও শব্দ নেই, শুধু তলোয়ারের ঝনঝনানি! বন্ধু গুপ্তর সাদা ঘোড়াটা একপাশে দাঁড়িয়ে এই দৃশ্য দেখছে ।

বন্ধু গুপ্ত ভেবেছিলেন, খুব দ্রুত কাজ সেরে তিনি এখান থেকে চলে যাবেন । বর্গি প্রহরীরা তাঁকে দেখে ভয় পেলেও তাদের সেনাপতি ভাস্কর পন্ডিতকে একেবারে অরক্ষিত তো রাখবে না । বড় দল নিয়ে ফিরে আসবে । এখনও তারা আসছে না কেন ?

ভাস্কর পন্ডিতকে পরাজিত করা মোটেই সহজ হবে না । কতক্ষণ সময় লাগবে কে জানে । ভাস্কর পন্ডিত এত জোরে-জোরে তলোয়ার চালাচ্ছে যে, বন্ধু গুপ্ত সব বার রুখতে পারছেন না । তিনি আঘাত এড়িয়ে সরে-সরে যাচ্ছেন । ভাস্কর পন্ডিতের বিশাল বপুর তুলনায় তাঁর ছিপছিপে পাতলা শরীর, তিনি খুব তাড়াতাড়ি এদিক-ওদিক যেতে পারেন । কিন্তু এভাবে বেশিক্ষণ আটকানো যাবে না ।

হঠাৎ খুব কাছেই দু'বার কামান গর্জন হল ।

বন্ধু গুপ্ত ভাবলেন, বর্গিরা কামান দাগতে-দাগতে এগিয়ে আসছে । তবে কি নবাবের সৈন্যদের সঙ্গে তাদের লড়াই লেগে গেছে ? আর এখানে দেরি করা চলে না ।

বন্ধু গুপ্ত এইসব চিন্তা করতে-করতে একটু অন্যমনস্ক হয়ে যেতেই ভাস্কর পণ্ডিত একবার তাঁকে সর্বশক্তি দিয়ে আঘাত করল। বন্ধু গুপ্তর হাত থেকে তলোয়ারটা ছিটকে পড়ে গেল দূরে।

ভাস্কর পণ্ডিত এক দানবের মতন খুশির অট্টহাসি দিয়ে বলল, 'এবার? গর্তের ইঁদুর, এখন তুই কোথায় পালাবি?'

আঘাতের ঝোঁকে মাটিতে পড়ে গিয়েছিলেন বন্ধু গুপ্ত, ভাস্কর পণ্ডিত তাঁর মুন্ডু কেটে ফেলার জন্য কোপ মারতেই তিনি কোনওক্রমে গড়িয়ে সরে গেলেন। তারপর উঠে দাঁড়ালেন তড়াক করে। তাঁর হাতে কোনও অস্ত্র নেই, ভাস্কর পণ্ডিত তাঁকে মারার জন্য তাড়া করল। বন্ধু গুপ্ত ছুটে-ছুটে ঘুরতে লাগলেন শিবিরের মধ্যে। ভাস্কর পণ্ডিত এক-একবার কোপ মারতে-মারতে বলছে, 'এইবার, এইবার তুই মর!' বন্ধু গুপ্ত প্রত্যেকবারই পিছলে পিছলে সরে যাচ্ছেন।

একসময় তিনি হঠাৎ দেখতে পেলেন শিবিরের এক কোণে একটা বর্শা ঝোলানো রয়েছে। সুদীর্ঘ বর্শা, চকচকে ফলা, হাতলের অনেকখানি রুপোয় মোড়া।

সেই বর্শাটি তুলে নিয়ে রুখে দাঁড়ালেন বন্ধু গুপ্ত।

তবু কিছু সুবিধা হল না। ভাস্কর পণ্ডিতের গায়ের জোর অবিশ্বাস্য রকমের। নিজের তলোয়ার দিয়ে সে সেই বর্শাটার ওপর এত জোরে আঘাত করল যে, সেটা দু'টুকরো হয়ে গেল। আবার হেসে উঠল ভাস্কর পণ্ডিত।

এই সময় আবার শিবিরের মধ্যে ঢুকে এল রাকা।

বন্ধু গুপ্ত প্রমাদ গুনলেন : বিপদের ওপর বিপদ। তাঁর হাতে অস্ত্র নেই, তিনি কোনওরকমে ছুটে-ছুটে ভাস্কর পণ্ডিতের তলোয়ার এড়াচ্ছেন, কিন্তু রাকাকে তিনি বাঁচাবেন কি করে!

রাকার চুল খোলা, শাড়ি ছিঁড়ে গেছে, চোখ দুটি জ্বলজ্বল করছে। তাকে দেখাচ্ছে পাগলিনীর মতন।

সে চেঁচিয়ে বলল, 'এই লোকটা! আমি চিনেছি! এই লোকটা আমার বাবাকে মেরেছে। আমার চোখের সামনে!'

বন্ধু গুপ্ত ধমক দিয়ে বললেন, 'রাকা, শিগগির চলে যাও! এখানে থেক না!'

রাকা বলল, 'বন্ধু, আমি নবাব আর তাঁর নাতিকে নিরাপদ জায়গায় পৌঁছে দিয়েছি। আমি ফিরে এসেছি প্রতিশোধ নিতে!'

বন্ধু গুপ্ত বললেন, 'রাকা, যাও! যাও!'

ভাস্কর পণ্ডিত এবার বন্ধু গুপ্তকে ছেড়ে ধেয়ে গেল রাকার দিকে। রাকার হাতে একটা ছোট্ট ছুরি। সেটা সে তোলার আগেই ভাস্কর পণ্ডিত এক হাতে চেপে ধরল তার চুলের মুঠো! সেই চুল ধরে রাকাকে শূন্যে তুলে ফেলল।

এই সুযোগে বন্ধু গুপ্ত মাটি থেকে তুলে নিলেন নিজের তলোয়ার। এক লাফে ভাস্কর পণ্ডিতের কাছে গিয়ে যে-হাতে সে রাকার চুল ধরেছিল, সেই হাতে আঘাত করলেন।

ভাস্কর পন্ডিত ঘুরে দাঁড়িয়ে প্রতিঘাত করতে গিয়েও পারল না। তার বাঁ হাত দিয়ে গলগল করে রক্ত বেরোচ্ছে, রাকার চুল-ধরা মুঠি খুলে গেছে। ভারী শরীর নিয়ে দ্রুত ঘুরতে গিয়েই টলে পড়ে গেল। আলিবর্দি যে খাটে শুয়েছিলেন, সেই খাটের কোনায় খুব জোরে ঠুকে গেল তার মাথা।

ভাস্কর পন্ডিত মাটিতে পড়ে যেতেই বন্ধু গুপ্ত তার তলোয়ার চেপে ধরলেন পা দিয়ে।

ভাস্কর পন্ডিত বিস্ফারিত চোখে চেয়ে রইল বন্ধু গুপ্তর দিকে। নিজের পরাজয়ও যেন সে বিশ্বাস করতে পারছে না। এর আগে কারও কাছে দ্বন্দ্বযুদ্ধে হারেনি!

ফিসফিস করে সে বলল, 'তা হলে আমিই হারলাম? নিয়তি! ঠিক আছে, আমি সেনাপতি, আমাকে খুঁচিয়ে-খুঁচিয়ে মেরো না। এক কোপে আমার গলাটা কেটে দাও!'

বন্ধু গুপ্ত শিবিরের পাশেই দু'বার জোরে শিসের শব্দ শুনতে পেলেন।

তিনি পায়ের চাপ দিয়ে ভাস্কর পন্ডিতের মুঠি থেকে তলোয়ারটা খুলে নিয়ে ঠেলে দিলেন অনেক দূরে।

তারপর ধীর স্বরে বললেন, 'মাটিতে পড়ে-যাওয়া নিরস্ত্র শত্রুকে আমি কখনও হত্যা করি না। তোমার সঙ্গে আমার যুদ্ধ শেষ হয়নি! কিন্তু এখন আর আমার সময় নেই! পরে আবার দেখা হবে!'

বন্ধু গুপ্ত এবার এক লাফে তাঁর সাদা ঘোড়ায় চড়ে বসে রাকাকেও তুলে নিলেন।

শিবিরের বাইরে এসে দেখলেন, ফিরোজ আর বলরাম একটু দূরে দাঁড়িয়ে আছে একটা কামানের পাশে। খানিকটা দূরে একদল বর্গি।

ফিরোজ ব্যাকুলভাবে বলল, 'বন্ধু, বন্ধু, আর দেরি করা যাবে না। আমরা কামানটা দখল করে ওদের আটকাচ্ছিলাম। কিন্তু আর গোলা নেই। ওরা এখনও বুঝতে পারেনি। ওরা আবার এগিয়ে এলে আমরা আর রুখতে পারব না।'

বন্ধু গুপ্ত বললেন, 'নবাব তাঁর শিবিরে পৌঁছে গেছেন তো? তোমরা ঘোড়া নাও। আমাদের আর এখানে থাকার দরকার নেই!'

বর্গিরা এবার 'হর হর বোম বোম' বলে চিৎকার করে উঠল। কিন্তু তারা এ-পর্যন্ত আসবার আগেই বন্ধু গুপ্ত সদলবলে অদৃশ্য হয়ে গেলেন পেছনের আমবাগানে।

তারপর তাঁরা একসঙ্গে অনেক কামানের গর্জন শুনতে পেলেন।

বলরাম বলল, 'দিঘির ওপার থেকে নবাবের সেনা তোপ দাগছে!'

বন্ধু গুপ্ত বললেন, 'নবাব মুক্তি পেয়েছেন, সেটাই বড় কথা। বাংলার মসনদ খালি হয়ে গেলে বিপদ আরও বাড়ত। বর্গিরা নবাবের বাহিনীর সঙ্গে মুখোমুখি যুদ্ধ করার সাহস পাবে না!'

রাকা মূর্ছিত হয়ে গেছে। ঘোড়া থেকে নামিয়ে তার চোখে-মুখে জল দেওয়া হল।

বন্ধু গুপ্তর ডান দিকের পাঁজরের কাছটা রক্তে ভেসে যাচ্ছে । কোন সময় যে ওখানে ভাস্কর পন্ডিতের তলোয়ারের একটা খোঁচা লেগেছে, তা তিনি টেরও পাননি। তাঁর সাদা শরীরে লাল রঙের কাপড় জড়ান বলে রক্তের দাগ টের পাওয়া যাচ্ছে না ।

বাঁকা চৌধুরীরও মুখ দিয়ে রক্ত পড়ছে । প্রহরীরা মারতে-মারতে তাঁর চারখানা দাঁত ভেঙে দিয়েছে । তবু তিনি মাটিতে বসে রাকার মাথাটা কোলে নিয়ে জল ছিটিয়ে যাচ্ছেন খুব যত্নের সঙ্গে ।

একটু পরে রাকার জ্ঞান ফিরে এল ।

প্রথমেই সে বন্ধু গুপ্তর দিকে তাকিয়ে জিজ্ঞেস করল, 'মরেছে ? ওই অসুরটা মরেছে !'

বন্ধু গুপ্ত বললেন, 'না ।'

রাকা হতাশ হয়ে বলল, 'মারলে না ? বন্ধু, তুমি শেষ পর্যন্ত মারলে না অসুরটাকে!'

বন্ধু গুপ্ত বললেন, 'ওর হাতে আঘাত করেছি ! ও মাটিতে পড়ে গেল ! সেই অবস্থায়, অসহায়, শত্রুকেও মারার শিক্ষা যে আমি পাইনি রাকা ! আমার লড়াই করার সময় ছিল না !'

রাকা একটা দীর্ঘশ্বাস ফেলল । তারপর আস্তে-আস্তে হেঁটে একটু দূরের একটা জলাশয়ের কাছে চলে গেল ।'

কিন্তু সেখানে বিশ্রাম করা গেল না বেশিক্ষণ ।

একদল অশ্বারোহীকে আসতে দেখা গেল সেদিকে । বলরাম, ফিরোজরা খাপ থেকে তলোয়ার খুলে প্রস্তুত হল ।'

বন্ধু গুপ্ত বললেন, 'ওদের সঙ্গে লড়াই করে লাভ নেই । কত জন আছে, কে জানে । তোমরা সবাই ছত্রভঙ্গ হয়ে যাও, যে. যেদিকে পার, পালাও । একজন কেউ রাকাকে তুলে নাও । ওরা আমাকেই তাড়া করবে প্রথমে । আমি ওদের খানিকক্ষণ খেলিয়ে তারপর চোখে ধুলো দেব । আমার জন্য চিন্তা কোর না ।'

কয়েক মুহূর্তের মধ্যে ওদের ঘোড়াগুলো ছুটে গেল বিভিন্ন দিকে । দামোদর নদীর ধারে সেই ভাঙা বাড়ির গুপ্ত আশ্রয়ে সবাই মিলিত হল দু'দিন পরে । সবাই এসেছে, শুধু আসেনি বলরাম আর রাকা । বলরাম রাকাকে নিজের ঘোড়ার তুলে নিতে চেয়েছিল। কিন্তু রাকা তা মানতে চায়নি। সে উঠেছিল আলাদা একটা ঘোড়ায় । কিছুক্ষণ পরেই রাকা শত্রুদের হাতে ধরা পড়ে যায় । বলরাম তা দেখতে পেয়ে রাকাকে উদ্ধার করতে গিয়েছিল । শত্রুদের হাতে সে প্রাণ দিয়েছে ।

রাকার আর কোনও সন্ধান পাওয়া গেল না ।

## ১২

বর্ধমানের রানীদিঘির ধারে বর্গিদের হাত থেকে কোনওক্রমে উদ্ধার পেয়ে নবাব আলিবর্দি চলে গেলেন কাটোয়ায় । হাত থেকে শিকার ফসকে যাওয়ায় ক্ষুধার্ত বাঘের

মতন ছটফট করতে লাগল সেনাপতি ভাস্কর পন্ডিত। সে ভেবেছিল, বন্দি নবাবের মুক্তিপণ হিসাবে বহু লক্ষ টাকা পাওয়া যাবে। কোথা থেকে লাল কাপড়ে মুখঢাকা একটা লোক এসে সব নষ্ট করে দিল!

প্রথমে বঙ্কু গুপ্ত এবং তাঁর দলবলকে ধরার জন্য বর্গিরা চেষ্টা করল অনেক। কিন্তু কোনও লাভ হল না। বঙ্কু গুপ্ত যেন তাদের চোখের সামনে অদৃশ্য হয়ে গেলেন।

তখন ক্রুদ্ধ বর্গিরা ধেয়ে গেল রাজধানী মুর্শিদাবাদের দিকে।

ভাস্কর পন্ডিতের অধীনে পঁচিশ হাজারেরও বেশি বর্গি সৈন্য, তারা প্রত্যেকেই নিপুণ সৈন্য। তাই ভাস্কর পন্ডিতের তেজেরও শেষ নেই। নবাব হাতছাড়া হয়ে যাওয়ায় ভাস্কর পন্ডিত ঠিক করল রাজধানী মুর্শিদাবাদ আক্রমণ করবে।

অশ্বারোহী বর্গিরা ঝড়ের মতন আসে, ঝড়ের মতন চলে যায়। শুধু নদী পার হতে অসুবিধা হয় তাদের। কিন্তু মুর্শিদাবাদে ঢুকতে গেলে গঙ্গা পার হতেই হবে। এখন গ্রীষ্মকাল। গঙ্গায় খুব বেশি জল নেই। তবু ঘোড়া সমেত এত চওড়া নদী পার হওয়া যায় না। বর্গিরা তখন নদীর ধারে ধারে ছুটে ছুটে সমস্ত নৌকো আটক করল। জমা হল শত শত নৌকো। তারপর একটার পর একটা নৌকো সাজিয়ে সাজিয়ে বানিয়ে ফেলল সেতু। সেই নৌকোর সেতুর ওপর দিয়ে তারা গঙ্গা পার হতে লাগল।

রাজধানী মুর্শিদাবাদ তখন প্রায় অরক্ষিত। নিজের সৈন্যদের নিয়ে আলিবর্দি তখন বিশ্রাম নিচ্ছেন কাটোয়ায়। রাজধানীতে এমন কেউ নেই, যে বর্গিদের বাধা দিতে পারে।

এই সময়কার অবস্থা নিয়ে কবি ভারতচন্দ্র লিখেছেন :

"লুঠি বাঙলার লোক করিল কাঙ্গাল
গঙ্গাপার হইলো বাঁধি নৌকার জাঙ্গাল।........"

মুর্শিদাবাদে ঢুকেই লুটতরাজ শুরু করে দিল বর্গিরা।

ইংরেজদের দেশ ইংল্যান্ডের রাজধানী লন্ডন শহরের চেয়েও বাংলা-বিহার-ওড়িশার রাজধানী মুর্শিদাবাদ তখন অনেক বড় শহর। মুর্শিদাবাদের ধন-দৌলত আর ঐশ্বর্যের জাঁকজমক দেখলে চোখ ধাঁধিয়ে যায়! বড়-বড় রাস্তার দু'ধারে বিশাল-বিশাল প্রাসাদ। ভারতের নানান অঞ্চল থেকে ব্যবসায়ীরা এসে মুর্শিদাবাদে জড় হয়েছে। সেইরকমই এক প্রধান ব্যবসায়ীর নাম জগৎ শেঠ। তার তুল্য ধনী সারা ভারতে খুব কমই আছে। নবাব-আমিররাও তার পরামর্শ শুনে চলে।

বর্গিরা মনের সাধ মিটিয়ে রাজধানী লুণ্ঠন করতে লাগল।

সমস্ত শহর জুড়ে শোনা যেতে লাগল শুধু তলোয়ারের ঝনঝনানি আর ভয়ার্ত চিতকার।

নবাব নেই, নবাবের সৈন্যরা নেই, সামান্য যে প্রহরীরা ছিল তারাও বর্গিদের তেজের সামনে দাঁড়াতেই পারল না। বাড়ি-ঘর ছেড়ে সবাই ছুটে পালাতে লাগল দিগ্বিদিক।

জগৎ শেঠের নিজস্ব কিছু প্রহরী বর্গিদের আটকাতে গিয়েও কচুকাটা হল। জগৎ শেঠ সপরিবারে আগেই প্রাসাদ ছেড়ে গ্রামের দিকে আশ্রয় নিয়েছিল, সঙ্গে নিয়ে গিয়েছিল প্রচুর সোনাদানা, হিরে-জহরত। কিন্তু তার এক কর্মচারী এক সিন্দুক-ভর্তি মোহর নিয়ে যেতে গিয়েও ধরা পড়ে গেল ভাস্কর পণ্ডিতের হাতে। সেই কর্মচারীটির পোশাকের মধ্যেও লুকনো ছিল প্রচুর স্বর্ণমুদ্রা, সেগুলো ঝনঝন করে গড়িয়ে পড়ল রাস্তায়।

বর্গিরা উল্লাসে হিংস্র গলায় জয়ধ্বনি দিতে লাগল।

নবাব আলিবর্দি যখন খবর পেলেন যে তাঁর রাজধানী তছনছ হয়ে গেছে, তখনই তিনি সসৈন্যে বেরিয়ে পড়লেন কাটোয়া থেকে।

বর্গিরা রাজধানী লুণ্ঠন করার জন্য সময় পেয়েছিল মাত্র একদিন। নবাবের সৈন্যবাহিনীকে আসতে দেখে তারা কিন্তু লড়াই করার জন্য রুখে দাঁড়াল না। বর্গিরা সম্মুখ-যুদ্ধ করে না। তা ছাড়া, বাংলার রাজধানী দখল করে এখানে রাজত্ব করার ইচ্ছেও তাদের নেই। ধনসম্পদ লুঠ করার দিকেই তাদের আগ্রহ।

সুচতুর ভাস্কর পণ্ডিত লুণ্ঠিত সম্পদ নিয়ে সদলবলে অন্য পথ দিয়ে ছেড়ে চলে গেল মর্শিদাবাদ।

নবাব আলিবর্দি ফিরে এসেছেন শুনে পলাতক নাগরিকরাও রাজধানীতে ফিরে আসতে লাগল। কারও বাড়ি-ঘর পুড়ে ছারখার হয়ে গেছে, কারও বা পুত্র নিহত হয়েছে, অনেকেরই সারা জীবনের সঞ্চয় চলে গেছে। নবাবের দরবারে এসে হাহাকার করতে লাগল তারা।

জগৎ শেঠের টাকাপয়সার অন্ত নেই। তার কিছু আর্থিক ক্ষতি হয়েছে বটে কিন্তু তার চেয়েও বেশি অপমানিত হয়েছে সে। বর্গিদের ভয়ে তাকে নিজের বাড়ি ছেড়ে পালিয়ে যেতে হয়েছিল। নবাবের কাছে এসে বলল, যেমন করেই হোক বর্গিদের তাড়াতেই হবে। যত টাকা লাগে লাগুক। আরও সৈন্যসামন্ত জোগাড় করতে হবে, তার জন্য যদি রাজ-কোষাগারে যথেষ্ট অর্থ না থাকে, তা হলে প্রয়োজনীয় টাকা জগৎ শেঠই ধার দেবে।

নবাব আলিবর্দি অন্য সব কাজ ফেলে বর্গি-দমনে মন দিলেন যেখানে তিনি বর্গিদের হানা দেওয়ার খবর শোনেন, সেখানেই তিনি ছুটে যান। তবু বর্গিদের জব্দ করা যায় না। লড়াই করে তাদের হারাবার সুযোগই পাওয়া যায় না, তারা চোখের নিমেষে পালিয়ে যায়, আবার চুপিচুপি ফিরে আসে।

একবার নবাব জানতে পারলেন যে, কাটোয়ার কাছে দাঁইহাট নামে একটা জায়গায় বর্গিরা দুর্গাপুজা করছে। পুজোর সময় সাধারণত কেউ অস্ত্রশস্ত্র ধরে না। বর্গিরা

অপ্রস্তুত থাকবে। নবাব আলিবর্দি একটা বড় বাহিনী নিয়ে এসে নবমী পূজার দিন আচমকা হানা দিলেন সেখানে।

এবার বর্গিরা সত্যিই বেকায়দায় পড়ল। বেশ কিছু বর্গি মারা পড়ল নবাব-বাহিনীর হাতে। সেনাপতি ভাস্কর পন্ডিত তখন নামাবলী গায়ে দিয়ে পুজোয় বসেছিল, সে তলোয়ার হাতে নেওয়ার সময় পেল না। প্রায় ধরা পড়ে যেতে-যেতেও সে কোনওক্রমে শেষ মুহূর্তে একটা ঘোড়ায় লাফিয়ে উঠে পালাল।

নবাবের বাহিনী বর্গিদের তাড়িয়ে নিয়ে গেল ওড়িশার চিল্কা হ্রদ পর্যন্ত।

সবাই ভাবল, এবার বুঝি বাংলায় শান্তি আসবে।

হায় রে দুরাশা। বাংলা যে তখন সোনার বাংলা। এই বাংলায় খাদ্যের অভাব নেই। এখানকার রেশম বস্ত্রের খুব সুনাম। বড়-বড় জমিদারদের হাতে প্রচুর টাকা। এই সব কিছুর লোভে বারবার ছুটে আসে দস্যুরা। এমন কী, সুদূর ইউরোপ থেকে জাহাজে চেপে ইংরেজ-ফরাসি-পর্তুগিজরাও এসে গেছে সেই একই লোভে।

মারাঠা বর্গিরাও ফিরে এল। এবার তাদের সঙ্গে এল স্বয়ং রঘুজি ভোঁসলে। যার সেনাপতি ভাস্কর পন্ডিত। রঘুজি ভোঁসলে সঙ্গে নিয়ে এল অনেক বেশি বর্গিসৈন্য।

এত বড় এক দুর্ধর্ষ বাহিনীর বিরুদ্ধে লড়াই করার ক্ষমতা নেই নবাব আলিবর্দির। এবার বুঝি সোনার বাংলা একেবারে ছারখার হয়ে যায়।

এতদিনে দিল্লির বাদশাহের টনক নড়ল। কিন্তু বাদশাহেরও আর যুদ্ধ করবার শক্তি নেই। ঔরংজেবের মৃত্যুর পর মুঘল বাদশাহরা শক্তিহীন হয়ে গেছেন, মারাঠাদের আক্রমণে দিল্লিই বিপর্যস্ত।

বাদশা তখন পেশোয়া বালাজি বাজিরাওকে অনুরোধ করলেন বর্গিদের সামলাতে। রঘুজি ভোঁসলের সঙ্গে টক্কর দেওয়ার ক্ষমতা একমাত্র বালাজি বাজিরাওয়েরই আছে।

বাংলার বুকে শুরু হয়ে গেল ধুন্ধুমার কান্ড।

ওদিকে বর্ধমানের সেই ঘটনার পর নিজের লোকজনদের নিয়ে এক গোপন সভা করলেন বঙ্কু গুপ্ত। সেখানে রাকা নেই। আরও কয়েকজন আহত বা নিহত হয়েছে বর্গিদের হাতে। যদিও নবাব আলিবর্দিকে উদ্ধার করার জন্য তাদের আনন্দ করার কথা, কিন্তু কিছু কিছু সঙ্গীদের হারাবার দুঃখে সকলেরই মুখ ম্লান। রাকার কথা ভেবে অনেকেরই চোখ জলে ভিজে আসছে। বাঁকা চৌধুরী বারবার চোখ মুছছেন ধুতির খুঁট দিয়ে।

একটা দীর্ঘশ্বাস ফেলে বঙ্কু গুপ্ত বললেন, 'রাকা, বদরুদ্দিন, কামাল, বলরাম এরা হারিয়ে গেছে, এরা প্রাণ দিয়েছে দেশের জন্যে, এইটুকুই আমাদের সান্ত্বনা। শোন, আমি ঠিক করেছি, এর পর আর আমাদের দল রাখার প্রয়োজন নেই। এবার তোমরা সবাই যে-যার বাড়ি ফিরে যাও!'

শোক ভুলে সবাই চমকে উঠল ।
বাঁকা চৌধুরী বললেন, 'সে কী, বন্ধু ! দল ভাঙার কথা বলছেন কেন ? বর্গির হাঙামা কি শেষ হয়ে গেছে ? আমাদের এখনও লড়তে হবে না ?'
বন্ধু গুপ্ত বললেন, 'এমন ছোট-ছোট দল নিয়ে লড়াই করে কোনও লাভ হবে না। এতদিন নবাব আলিবর্দি বাংলায় ছিলেন না। বর্গিরা যেমন খুশি অত্যাচার করছিল । তারা ভেবেছিল, সাধারণ বাঙালিরা ভীরু, কাপুরুষ । তাদের বাধা দেওয়ার ক্ষমতা নেই। সেইজন্যই আমরা সঙ্ঘবদ্ধ হয়ে যথাসাধ্য বর্গিদের আক্রমণ ঠেকাবার চেষ্টা করেছি । অসহায় নারী ও শিশুদের বাঁচিয়েছি । কিন্তু এখন নবাব রাজধানীতে ফিরেছেন । বর্গিদের দমন করবার উদ্যোগ নিয়েছেন ।'
অন্য একজন বলল, 'তা বলে আমরা আমাদের দল ভাঙব কেন ? আমরাও যতটা পারি বর্গিদের রুখবার চেষ্টা করব ।'
বন্ধু গুপ্ত হেসে বললেন, 'নিজেদের শক্তি বুঝবার চেষ্টা করতে হয় । আমাদের কতটুকু শক্তি ? নবাব এখন সৈন্য বাড়াবেন, বর্গিরাও দল বাড়াবে । এসপার-ওসপার যুদ্ধ হবে । এরকম বড় আকারের যুদ্ধের মধ্যে আমরা পেছন থেকে খোঁচাখুঁচি করতে গেলে আমরাই নিঃশেষ হয়ে যাব ।'
আর-একজন বলল, 'আমরাও বড় দল গড়ব । গ্রামে-গ্রামে ঘুরে আরও ছেলেদের জোগাড় করে আমাদেরও একটা সৈন্যবাহিনী হবে ।'
বন্ধু গুপ্ত বললেন, 'শুধু গ্রাম থেকে ছেলেদের জোগাড় করলেই তো সৈন্যবাহিনী গড়া যায় না । তার জন্য অনেক খরচ লাগে । সকলকে খাওয়াতে হয় । অস্ত্রশস্ত্র কিনতে হয় । সে-টাকা আমাদের কে দেবে ? এতদিন আমরা গ্রামের মানুষদের কাছ থেকে চাল-ডাল চেয়ে-চেয়ে এনেছি । কিন্তু ভিক্ষে চেয়ে-চেয়ে তো সৈন্যবাহিনী চালানো যায় না । খাদ্য না থাকলে, অস্ত্র না থাকলে আমাদের মনোবল নষ্ট হয়ে যাবে। সেইজন্যই আমি বলছি, তোমরা যে-যার গ্রামে ফিরে যাও । নিজের গ্রাম রক্ষা করার চেষ্টা কর । আর কারও যদি যুদ্ধ করার সাধ থাকে, তা হলে নবাবের বাহিনীতে যোগ দিতে পার । মুর্শিদাবাদে গেলেই এখন সৈন্যবাহিনীতে ঢোকার সুযোগ পেয়ে যাবে । আমি এবার তোমাদের কাছ থেকে বিদায় নেব ।'
একজন বলল, 'এতদিন আমরা একসঙ্গে ছিলাম । এখন ফিরে যাওয়ার কথা ভাবতে খারাপ লাগছে ।'
অন্য একজন বলল, 'বন্ধু, তোমার কাছ থেকেই আমরা লড়াই করা শিখেছি । তোমার সঙ্গে আর কখনও দেখা হবে না ?'
বন্ধু গুপ্ত উঠে দাঁড়িয়ে একে-একে সবাইকে আলিঙ্গন করলেন । তারপর বললেন, 'যদি কখনও বুঝি যে, আবার আমাদের দল গড়ার দরকার, তোমাদের ঠিক ডাক দেব। তখন আবার দেখা হবে ।'
একটি কিশোর ছলছল চোখে বলল, 'বন্ধু, রাকাদিদি কোথায় গেল ?'

বন্ধু গুপ্ত ছেলেটির কাঁধে হাত রাখলেন । কোনও উত্তর দিতে পারলেন না । তাঁরও চোখ ভিজে আসছে ।

সহসা তিনি তাঁর সাদা ঘোড়াটার পিঠে লাফিয়ে উঠে জোরে ছুটিয়ে দিলেন । কয়েক মুহূর্তের মধ্যে তিনি মিলিয়ে গেলেন অন্ধকারে ।

পরের দিন জঙ্গল ছেড়ে একে-একে চলে গেল সবাই । বাঁকা চৌধুরীও ফিরলেন নিজের গ্রামে । সে-গ্রামের কেমন যেন নিরানন্দ চেহারা । অনেকেই চলে গেছে ইংরেজদের নতুন শহর কলকাতায় । জমিদার বাড়িটা খাঁ-খাঁ করছে ।

বাঁকা চৌধুরীর স্ত্রী-পুত্র ছিল না । চেনাশোনারাও অনেকে গ্রামে নেই ।

গ্রামে তাঁর মন টিকল না ।

বাংলার এই সব গ্রামে বাইরের কোনও খবরই প্রায় আসে না । বর্গিদের সঙ্গে নবাব-বাহিনীর কোথায় লড়াই হচ্ছে, তা কেউ জানে না । শুধু আশেপাশের গ্রামে বর্গির হামলা হয়েছে কি না, সেইটুকু সম্পর্কেই লোকের কৌতূহল ।

বাঁকা চৌধুরী গ্রামের বাইরের জগৎটাকে একবার জেনেছেন, তাই তিনি এত ছোট্ট গণ্ডির মধ্যে আর আবদ্ধ হয়ে থাকতে পারেন না । তাঁর বাড়ির উঠোনে, অনেকটা মাটির তলায় একটা বাক্সে বেশ কিছু মোহর লুকিয়ে রাখা ছিল, একদিন রাত্তিরে সেইগুলো তুলে নিলেন । তারপর যাত্রা করলেন মুর্শিদাবাদের দিকে ।

বাঁকা চৌধুরীর কোমরটা বাঁকা, বয়েসও হয়েছে, তাঁকে সৈন্য বাহিনীতে নেবে না। তিনি মুর্শিদাবাদে এসে একটা ঘর ভাড়া নিলেন । গঙ্গার ধারে ছোট একটা বাড়ি । পাশ দিয়েই একটা রাস্তা গেছে, সেখান দিয়ে বহু রকমের মানুষ ও গাড়ি-ঘোড়া চলাচল করে, অনেকরকম কথা শোনা যায় । নবাব-বাড়ি এখান থেকে খুব দূর নয় । এই পথ দিয়েই নবাব বাড়ির লোকেরা কাটরার মসজিদের দিকে যায় ।

বালাজি বাজিরাও আর নবাব আলিবর্দির মিলিত সৈন্যদের সঙ্গে বর্গিদের জোর লড়াই চলছে । মাঝে-মাঝে যখন কোনও একটা যুদ্ধে বর্গিদের পরাজয়ের খবর আসে, তখন রাজধানীতে আনন্দের হিল্লোল বয়ে যায় । আবার কখনও বর্গিরা জেতে ।

বাঁকা চৌধুরী এখানে এসে রাকার খোঁজ করতে লাগলেন ।

একজন খোঁড়া সিপাহি রোজ বিকেলবেলা গঙ্গার ধারে বসে গল্প জমায়, অনেকে ভিড় করে শোনে । সিপাহিটির একটা পা খোঁড়া তো বটেই, তা ছাড়াও সারা গায়ে অনেক অস্ত্রের দাগ । সে যে কত বীরত্বের সঙ্গে কত জায়গায় লড়াই করেছে, সেইসব গল্প শোনায় । তার গল্প শুনলে মনে হয়, একা এই সিপাহিটির জন্যেই নবাব আলিবর্দি অনেক যুদ্ধ জিতেছেন । বাঁকা চৌধুরী তার গল্প শোনার জন্য একপাশে বসে থাকেন ।

একদিন সিপাহিটি বলল, 'এই তো সেদিন বর্ধমানের রানীদিঘির ধারে নবাব আলিবর্দিকে বর্গিরা বন্দি করেছিল, আমিই তো তাঁকে উদ্ধার করলাম । আমি একা তলোয়ার চালাতে-চালাতে বর্গিদের শিবিরে ঢুকে গেলাম .... ।'

বাঁকা চৌধুরী মজা পেয়ে বললেন, 'তাই নাকি, সিপাহিজি ! তবে তো আপনার খুব সাহস ! কিন্তু আমি যে শুনেছিলাম, লাল কাপড়ে মুখ ঢাকা কে একজন নাকি ভাস্কর পণ্ডিতকে জব্দ করেছিল ?'

সিপাহিটি বলল, 'হ্যাঁ, লাল কাপড়ের মুখোশপরা একটা দস্যু এসেছিল বটে। সে বর্গিদের দলে না গিয়ে নবাবের দলেই ছিল । তবে, নবাব আর তাঁর নাতিকে আমিই দিঘির অন্য পাড়ে নিয়ে গেছি !'

বাঁকা চৌধুরী জিজ্ঞেস করলেন, 'সেই মুখোশপরা দস্যুটা কোথায় গেল ? সে নবাবের সঙ্গে আসেনি ?'

সিপাহিটি বলল, 'নাঃ, দস্যুরা তো বনে-জঙ্গলে থাকে। তারা কি রাজধানীতে আসে ?'

বাঁকা চৌধুরী তবু বললেন, 'দস্যুটা কে, কোথায় গেল, তাও জানেন না ?'

সিপাহিটি বলল, 'আমি শুনেছি, ওই লোকটার নাম কেউ জানে না । অনেকে ওকে বলে 'অন্ধকারের বন্ধু' । তার মানে কী, কে জানে ! ওই দস্যুটা দলবল নিয়ে বর্গিদের শিবিরে ঢুকে পরেছিল । তারপর একদল বর্গি ওদের তাড়া করে যায় ।'

বাঁকা চৌধুরী বললেন, 'তারপর ? তারপর ?'

সিপাহিটি বলল, 'নবাব আলিবর্দি নিরাপদ জায়গায় পৌঁছবার পরেই বললেন, 'লাল কাপড়ে মুখ ঢাকা লোকটি কোথায় গেল ? তাকে নিয়ে এস আমার কাছে । দেখ, যেন সে কিছুতেই বর্গিদের হাতে ধরা না পড়ে ।' তখন আমরা প্রায় একশোজন সৈন্য ছুটে গেলাম সেই লোকটাকে খুঁজতে ।'

'তারপর ? তারপর ?'

'এক জায়গায় দেখি, বর্গিরা কয়েকজনকে তাড়া করে যাচ্ছে । আমরা গিয়ে ঝাঁপিয়ে পড়লাম তাদের ওপরে । খুব লড়াই হল । কতজন মারা পড়ল । কয়েকজনকে আমরা বন্দি করে নিয়ে এলাম । তাদের মধ্যে সেই লাল মুখোশ-পরা লোকটা অবশ্য ছিল না ।'

'সিপাহিজি, যাদের বন্দী করে আনলে, তাদের মধ্যে কি একটি মেয়ে ছিল ?'

'মেয়ে ? না, কোনও মেয়ে-টেয়ে তো ছিল না ।'

'তোমার ঠিক মনে আছে ?'

'তুমি বাপু কী বাজে কথা বকছ । রণক্ষেত্রে আবার মেয়ে আসবে কি করে ?'

বাঁকা চৌধুরী একটা নিরাশার দীর্ঘশ্বাস ফেললেন । তাঁর ক্ষীণ আশা ছিল যে, রাকা হয়তো বর্গিদের হাতে কিংবা নবাবের সৈন্যদের হাতে বন্দি হয়েও থাকতে পারে । তাও নেই ? তবে কি সে মরেই গেল !

প্রায়ই নানারকম যুদ্ধের খবর আসে । ফকির-দরবেশ-বাউলরাও অনেক খবর আনে । তার মধ্যে একটা অদ্ভুত কাহিনীও শোনা যায় । কোথাও কোনও শিশু কিংবা নারীর ওপর যখন সৈন্যরা অত্যাচার করতে চায়, তখনই যেন মাটি ফুঁড়ে উঠে আসে

এক অশ্বারোহী, লাল কাপড়ে তার সারা শরীর ঢাকা। তাকে দেখলেই অত্যাচারীরা অজ্ঞান হয়ে যায়।

বাঁকা চৌধুরী বুঝতে পারেন, এই সব কাহিনীর কিছুটা নিশ্চয়ই সত্য। অর্থাৎ বন্ধু গুপ্ত চুপচাপ বসে নেই। তিনি এখনও নারী ও শিশুদের উদ্ধার করে চলেছেন।

নবাবের প্রাসাদ থেকে মাঝে-মাঝে দল বেঁধে অনেকে আসে নদীতে সাঁতার কাটতে। তাদের মধ্যে বাঁকা চৌধুরী দেখতে পান আলিবর্দির নাতি সিরাজকে। সিরাজ সাঁতার জানে না। দু-তিনজন মিলে তাকে শেখায়। সিরাজের একজন অনুচর পাড়ে দাঁড়িয়ে থাকে, কখনও জলে নামে না। তার পরনে মখমলের পোশাক, নাকের নিচে বাঁকা তলোয়ারের মতন গোঁফ, থুতনিতে নুর, মাথায় পালক বসানো টুপি।

এক-একদিন রাস্তার মাঝখানেই শখের তলোয়ার খেলা শুরু হয়। সিরাজের সঙ্গে সেই অনুচরটি তলোয়ার-যুদ্ধ শুরু করে। সিরাজ এখনও ভাল করে শেখেনি, সেই তরুণ অনুচরটি ক্ষিপ্রভাবে তলোয়ার নিয়ে সিরাজের চারদিকে ঘোরে আর চেচিয়ে-চেঁচিয়ে বলে, 'আঘাত করো! জোরে! আমার তলোয়ার ছুঁতে পারছ না কেন?'

সেই তরুণ অনুচরটির নাম আজাদ। অনেকে বলে, ভবিষ্যতে সিরাজ যখন হবে নবাব, তখন এই আজাদই হবে তার সেনাপতি!

বাংলার বুকে বালাজি বাজিরাও আর রঘুজি ভোঁসলের ঘোর যুদ্ধ হতে লাগল। বালাজি বাজিরাও এমনি-এমনি বাংলাকে বাঁচাবার জন্য যুদ্ধ করছেন না অবশ্য। যুদ্ধের খরচ চালাবার জন্য তিনি নবাব আলিবর্দির কাছ থেকে লক্ষ-লক্ষ টাকা নিচ্ছেন। ক্রমশ রাজকোষ প্রায় শূন্য হয়ে এল। জগৎ শেঠও আর টাকা জোগাতে পারছেন না। প্রজাদের কাছ থেকে টাকা আদায় করতে লাগলেন নবাব।

কিছুদিন পর বর্গিরা পিছু হটতে লাগত। সম্মুখ যুদ্ধে তারা আর এঁটে উঠল না, তাদের দলে অনেকে হতাহত হল। শেষ পর্যন্ত রঘুজি ভোঁসলে রণে ভঙ্গ দিয়ে পালিয়ে গেল।

ভবিষ্যতে যাতে আর অশান্তি না হয়, সেইজন্য মারাঠাদের সঙ্গে সন্ধি করলেন নবাব আলিবর্দি। প্রচুর টাকা খেসারত দিলেন। বাজিরাওকেও আরও অনেক টাকা দিয়ে খুশি করলেন।

সকলের ধারণা হল, এবার বুঝি মিটল বর্গির উৎপাত। তাও মিটল না।

রঘুজি ভোঁসলে পালিয়ে গেলে কী হবে, তার সেনাপতি ভাস্কর পন্ডিত লুকিয়ে রইল এক জায়গায়। এই অতি দুঃসাহসী মানুষটি যেন হার মানতে জানেই না। বাংলাকে সে লুটেপুটে শেষ করবেই।

সকলেই যখন ভাবল যে শান্তি এসে গেছে, তখনই আবার শুরু হল ভাস্কর পন্ডিতের ঝটিকা আক্রমণ। একদল অকুতোভয় বর্গি সৈন্য রয়ে গেছে তার সঙ্গে,

তারা ভাস্কর পন্ডিতের হুকুম তামিল করা ছাড়া আর কিছুই জানে না। ভাস্কর পন্ডিতের কথায় তারা যখন-তখন প্রাণ দিতে পারে।

ভাস্কর পন্ডিত ও তার দলবলের অত্যাচারে আবার অতিষ্ঠ হয়ে উঠল বাংলার মানুষ। বাজিরাওয়ের সৈন্যরা বাংলা ছেড়ে চলে গেছে, নবাব আলিবর্দি নিজের বাহিনী নিয়ে শত চেষ্টা করেও ভাস্কর পন্ডিতকে শায়েস্তা করতে পারলেন না।

তখন আলিবর্দি ভাবলেন, যুদ্ধে যাকে জয় করা যায় না, তাকে জয় করতে হবে কৌশলে। টাকা-পয়সা লুটপাট করার দিকেই ভাস্কর পন্ডিতের ঝোঁক। ওকে যদি একসঙ্গে অনেক টাকা দিয়ে দেওয়া যায়, তা হলে কি লুটপাট বন্ধ করবে? কিংবা, ওকে যদি বলা যায়, অন্য যারা এসে বাংলা আক্রমণ করবে, তুমি তাদের আটকাবে, এর জন্য তুমি কত টাকা চাও, বল!

এই সব প্রস্তাব আলোচনা করার জন্য আলিবর্দি তাঁর এক দূতকে পাঠালেন ভাস্কর পন্ডিতের কাছে। আশ্চর্যের ব্যাপার, ভাস্কর পন্ডিত রাজিও হয়ে গেল।

মুর্শিদাবাদ থেকে খানিকটা দূরে মানকরা নামে একটা জায়গায় স্থাপিত হল শিবির। কয়েকজন মাত্র সহচরকে নিয়ে নিরস্ত্র অবস্থায় ভাস্কর পন্ডিত আসবে সেই শিবিরে। আলিবর্দি প্রতিশ্রুতি দিয়েছেন, কোনও ক্রমেই তিনি ভাস্কর পন্ডিতকে বন্দি করবেন না। সেখানে শুধু দুই পক্ষের মধ্যে আলোচনা হবে।

সেই খবর শুনে খুব দুঃখিত হলেন বাঁকা চৌধুরী। একজন নিষ্ঠুর, খুনি অত্যাচারী ডাকাতের সঙ্গে আলোচনা? বাংলার নবাব এত দুর্বল হয়ে গেছেন? কী লজ্জা, কী লজ্জা!

আলোচনার ফল কী হয়, তা জানার জন্য বাঁকা চৌধুরী রওনা দিলেন মানকরার দিকে।

একটা বিশাল শিবির স্থাপিত হয়েছে সেখানে। নানারকম জরির কাজ দিয়ে সাজান। চারদিকে প্রহরী, অন্য মানুষজনকে কাছে আসতে দেওয়া হচ্ছে না। নবাব আলিবর্দি তাঁর প্রিয় নাতি সিরাজকে নিয়ে আগে থেকেই সেখানে অপেক্ষা করছেন।

ঠিক বেলা বারোটার সময়ে তিনজন সঙ্গী নিয়ে ঘোড়ায় চড়ে উপস্থিত হল ভাস্কর পন্ডিত। কারোর কোমরবন্ধে তলোয়ার নেই, অন্য কোনও অস্ত্রও নেই। তবু নবাবের এক সেনাপতি তাদের পোশাকে হাত দিয়ে পরীক্ষা করে দেখল।

সুন্দর আসন সাজান রয়েছে তাদের জন্য। সেই আসনে বসবাব পর প্রত্যেককে দেওয়া হল বাংলার মিষ্টি ও মোগলাই শরবত। একটু পরে আলিবর্দি তাঁর নাতিকে নিয়ে প্রবেশ করে বিপরীত দিকে আসন গ্রহণ করলেন।

নবাব আলিবর্দি তাকালেন ভাস্কর পন্ডিতের দিকে। এরা পরস্পরের ঘোর শত্রু, বহুকালের প্রতিদ্বন্দ্বী। তবু দু'জনেই হাসলেন। আলিবর্দির লম্বা, রোগা চেহারা, চোখেমুখে ক্লান্তির ছাপ। আর ভাস্কর পন্ডিত যেন এক বিশালকায় দৈত্য, ঠোঁটের কোণে অহঙ্কারের হাসি। ভাস্কর পন্ডিত একজন সেনাপতি মাত্র। আর আলিবর্দি

বাংলা-বিহার-ওড়িশার নবাব, কত তাঁর সম্মান, তবু তিনি ভাস্কর পন্ডিতকে নিজের সমান মর্যাদা দিয়ে আলোচনায় ডাকতে বাধ্য হয়েছেন ।

একটি কথাও শুরু করার আগে এক অত্যাশ্চার্য কান্ড হল ।

শিবিরের একপাশের বনাত ঠেলে ভেতরে প্রবেশ করল একজন মানুষ । শুধু চোখ দুটি ছাড়া তার মুখ টকটকে লাল কাপড়ে ঢাকা । পরনেও ওইরকম লাল কাপড় । সে প্রথমেই নবাব আলিবর্দির দিকে ফিরে কুর্নিশ করল ।

আলিবর্দি বললেন, 'এ কি ? তুমি ? তুমি তো সেই ? বর্ধমানে .....'

বন্ধু গুপ্ত বললেন, 'আমায় চিনতে পেরেছেন । সেই তো আমার সৌভাগ্য ! আমি ধন্য হয়েছি !'

আলিবর্দি বললেন, 'কিন্তু তুমি .... তুমি এসময়ে এখানে কি করে এলে ?'

ভাস্কর পন্ডিত ক্রুদ্ধভাবে উঠে দাঁড়িয়ে বলল, 'আলোচনা সভায় এই দস্যুটাকেও আমন্ত্রণ জানান হয়েছে ! তা হলে আমি এখানে থাকব না !'

বন্ধু গুপ্ত বললেন, 'বোস, বোস হে ভাস্কররাম কোলহাতকার পন্ডিত ! অত উত্তেজিত হচ্ছ কেন ! না, আমাকে কেউ আমন্ত্রণ জানায়নি । আমি এমনিই এসেছি ।'

তারপর তিনি নবাবের দিকে ফিরে বললেন, 'এ আপনি কী করেছেন ! এই অত্যাচারী, খুনি ভাস্কর পন্ডিতের সঙ্গে আলোচনার কি কোনও মূল্য আছে ? এর প্রতিশ্রুতির কি কোনও দাম আছে ? আজ আপনি কয়েক লক্ষ মুদ্রা দিয়ে সন্ধি করবেন, এক মাস পরেই এই ভাস্কর পন্ডিত আবার বিশ্বাসঘাতকতা করবে। আপনার কাছ থেকে টাকা নেবে, আবার বাংলার গ্রামও লুন্ঠন করবে । ওই পাপীটাকে আপনি বিশ্বাস করেন !'

ভাস্কর পন্ডিত বলল, 'তা হলে আলোচনার কোনও দরকার নেই। আমি চললাম ।'

বন্ধু গুপ্ত বললেন, 'বোস, বোস, অত ব্যস্ততা কিসের ?'

নবাবের দিকে ফিরে বললেন, 'এই ভাস্কর পন্ডিত আপনার সঙ্গে আলোচনায় বসতে রাজি হয়েছে কেন জানেন ? যুদ্ধ করতে-করতে ওর বর্গিসৈন্যরা এখন ক্লান্ত । অস্ত্রশস্ত্র ফুরিয়ে গেছে । এই মুহূর্তে বড়রকম আক্রমণ করার ক্ষমতাই ওদের নেই । এই সময় আপনি ওদের ডাকলেন সন্ধির জন্য ? ওরা রাজি হয়ে যাবে । তারপর একমাস-দু'মাস সময় পেয়ে আবার চাঙা হয়ে উঠে আক্রমণ করবে !'

নবাব আলিবর্দি হতবাক হয়ে গেলেন । তিনি বুঝতে পারলেন না, এই ছদ্মবেশী লোকটি যা বলছে, তার মধ্যে সত্যতা আছে ।

ভাস্কর পন্ডিত ঠোঁট বেঁকিয়ে বলল, 'দস্যু, তুই তোদের নবাবকে যা খুশি বোঝা । আমি চললাম ! আবার রণক্ষেত্রে দেখা হবে !'

বন্ধু গুপ্ত বললেন, 'রণক্ষেত্রের দরকার কি ? তোমার সঙ্গে আমার একটা দ্বন্দ্বযুদ্ধ অসমাপ্ত রয়েছে, মনে নেই ?সেটা এখানেই হোক না । আমি যদি হারি, তা হলে তুমি নবাবের সঙ্গে যেমন খুশি সন্ধির শর্ত নিয়ে আলোচনা করতে পারবে ! কী, রাজি ?'

ভাস্কর পন্ডিত নিজের বাম বাহুতে ডান হাত ছোঁয়াল। আগেরবার বন্ধু গুপ্ত সেখানে আঘাত করেছিল, এখনও ক্ষতচিহ্ন আছে। সেই ক্ষতচিহ্ন স্পর্শ করে ভাস্কর পন্ডিত ক্রোধে জ্বলে উঠল।

রক্তবর্ণ চোখে তাকিয়ে বলল, 'হ্যাঁ রাজি! কিন্তু আমার অস্ত্র কই?'

বন্ধু গুপ্ত বললেন, 'অস্ত্র অবশ্যই দেওয়া হবে। আমি কি কখনও নিরস্ত্রের সঙ্গে যুদ্ধ করি? যে-কোনও অস্ত্র তুমি বেছে নাও!'

বন্ধু গুপ্ত এবার একটা হাততালি দিতেই একজন লোক সাতখানা তলোয়ার নিয়ে এল। ছোট-বড় নানারকমের আকৃতি। ভাস্কর পন্ডিত তার মধ্যে সবচেয়ে বড়টাই তুলে নিল নিজের হাতে।

ভাস্কর পন্ডিতের সহচররা বলল, 'আমাদেরও অস্ত্র দিতে হবে।'

নবাব আলিবর্দি বললেন 'না, তা হতে পারে না। এটা তো দু'পক্ষের যুদ্ধ নয়। একজনের সঙ্গে আর-একজনের প্রতিদ্বন্দ্বিতা। আমরা নিরপেক্ষ বিচারক হব।'

ভাস্কর পন্ডিত নিজের বেছে-নেওয়া তলোয়ারটা ধার পরীক্ষা করে সন্তুষ্ট হয়ে সেই তলোয়ারে একটা চুম্বন করল। তারপর মুখ তুলে বন্ধু গুপ্তর দিকে তাকিয়ে বলল, 'আয় দস্যু, আজ তোর যুদ্ধসাধ চিরতরে মিটিয়ে দেব!'

বন্ধু গুপ্ত হেসে বললেন, 'ভাল কথা! এ শুধু প্রতিদ্বন্দ্বিতা নয়। আজ জীবন-মরণ খেলা। একজনের জয়, অন্যজনের মৃত্যু। আমি মরলে কিছুই আসবে-যাবে না। আমি একজন সাধারণ মানুষ। কিন্তু তুমি, ভাস্কর পন্ডিত, বর্গিদের সেনাপতি। আমি জানি, তুমি মরলে আর কোনও বর্গিসৈন্য এ-দেশে থাকতে সাহস পাবে না।'

বন্ধু গুপ্তর কথা শেষ হতে-না-হতেই ভাস্কর পন্ডিত লাফিয়ে এসে বন্ধু গুপ্তর তলোয়ারের ওপর আঘাত করল। এতই জোর সেই আঘাত যে, বন্ধু গুপ্ত পিছিয়ে গেলেন অনেকটা। তারপরেই যেন তাঁর মুখে একটা আগুন জ্বলে উঠল। প্রতিহিংসার আগুন! সমগ্র বাংলার বর্গিরা যে অত্যাচার করেছে, তার বিরুদ্ধে একক প্রতিবাদ।

পরের মুহূর্ত থেকেই বন্ধু গুপ্ত কোণঠাসা করতে লাগলেন ভাস্কর পন্ডিতকে। যেন এক অলৌকিক শক্তি ভর করেছে বন্ধু গুপ্তর বাহুতে। তিনি নিঃস্বার্থ আদর্শবাদী। ভাস্কর পন্ডিত লোভী এবং ক্রূর। বন্ধু গুপ্তকে ঘিরে আছে বহু বঞ্চিত মানুষের ভালবাসা আর ভাস্কর পন্ডিতের চোখে শুধুই স্বার্থপরতা।

বেশি সময় লাগল না বন্ধু গুপ্তর চকিত আঘাতে ভাস্কর পন্ডিতের হাতের তলোয়ার পড়ে গেল অনেকটা দূরে। ভাস্কর পন্ডিত একদিকের দেওয়ালে পিঠ দিয়ে দু'হাত তুলল। তার আর নিস্তার নেই।

এই সময়ে ভাস্কর পন্ডিতের বুকে বন্ধু গুপ্তের তলোয়ারটা আমূল বিদ্ধ করে দেওয়াটাই ছিল খুব স্বাভাবিক। কিন্তু বন্ধু গুপ্ত তা করলেন না।

তিনি বললেন, 'ওহে ভাস্কর পন্ডিত, তুমি কত বড় বীর, তা তো বোঝা গেল। তবু, তোমার হাতে অস্ত্র নেই বলে তোমাকে মারতে পারছি না। তোমাকে আর-

একটা সুযোগ দিতে চাই । তুমি অন্য কোনও অস্ত্র নিয়ে কিংবা যে-কোনও উপায়ে আমার সঙ্গে আবার লড়তে চাও ?'

ভাস্কর পণ্ডিতের চোখ জ্বলে উঠল ।

যেন মৃত্যুর দরজা থেকে ফিরে এসে সে বলল, 'অবশ্যই । তুমি মল্লযুদ্ধ করতে রাজি আছ ?'

বন্ধু গুপ্ত নিজের তলোয়ারটা ফেলে দিয়ে বললেন, 'বেশ, তবে তাই-ই হোক !'

কিন্তু এবার আর-একটা নাটকীয় ঘটনা ঘটল ।

শিবিরের একপ্রান্ত থেকে ছুটে এল এক তরুণ যুবক । সে সিরাজের সহচর আজাদ ।

সে বন্ধু গুপ্তর দিকে তাকিয়ে তীব্র ভৎর্সনার স্বরে বলল, 'ছিঃ ! তুমি এমন পাপীকেও মারতে দ্বিধা কর ?'

তারপর ভাস্কর পণ্ডিতের দিকে ফিরে বলল, 'নরকের কীট, তুমি আর কোনও সুযোগ পাবে না ! তুমি আমাকে চিনতে পার ?'

একটানে খুলে ফেলল মাথার পালক-বসানো টুপি । বেরিয়ে পড়ল গুচ্ছ-গুচ্ছ কোঁকড়ানো চুল । তুলে ফেলল গোঁফ, নুর ।

বন্ধু গুপ্ত অস্ফুটভাবে বললেন, 'রাকা ?'

আর কিছু বোঝবার আগেই রাকা একটা লম্বা ছুরি বের করল তার পোশাকের ভেতর থেকে । সেটা যেন লকলক করছে প্রতিহিংসায় ।

সেটা সে ভাস্কর পণ্ডিতের বুকে আমূল বিঁধিয়ে দিল । অত বড় চেহারা নিয়ে ভাস্কর পণ্ডিত ধপাস করে পড়ে গেল মাটিতে । কয়েকবার হাত-পা ছুঁড়েই—নিঃস্পন্দ হয়ে গেল, স্থির হয়ে গেল দু'চোখ ।

বন্ধু গুপ্ত বললেন, 'এ কী করলে, রাকা ?'

রাকা ঘুরে দাঁড়িয়ে বলল, 'এই লোকটি আমার বাবা-মাকে আমার চোখের সামনে হত্যা করেছে । বর্ধমানে আমার চুল ধরে টেনে তুলেছিল, মনে নেই ? একে আমি নিজের হাতে শাস্তি না দিলে সারা জীবনেও আমার মনের জ্বালা জুড়োত না !'

নবাব আলিবর্দি এতক্ষণে যেন স্তম্ভিত হয়েছিলেন । এবার উঠে এসে বললেন, 'এই মেয়েটি ঠিকই করেছে । একে শেষ না করলে এ-দেশে শান্তি আসত না । কিন্তু তুমি কে, যুবক ? কী তোমার পরিচয় ? বর্ধমানে তুমি আমার প্রাণরক্ষা করেছিলে । আবার এখানে ঠিক সময়ে উপস্থিত হলে । ভাস্কর পণ্ডিতকে তুমি দ্বন্দ্বযুদ্ধে হারিয়ে আমার মান রক্ষা করেছ । আমি তোমার পরিচয় জানতে চাই । তোমার নাম কি ?'

বন্ধু গুপ্ত বললেন, 'আমি একজন সাধারণ মানুষ মাত্র । আমার নাম মোহনলাল । দেশের শত্রুকে বিনাশ করার জন্য আমার যথাসাধ্য চেষ্টা করেছি ।'

আলিবর্দি এগিয়ে এসে বন্ধু গুপ্তর কাঁধে হাত রেখে আবেগের সঙ্গে বললেন, 'তোমায় কী পুরস্কার দেব, বল ? কোনও পুরস্কারই তোমার এই কীর্তির যোগ্য নয় । তবু তুমি কি চাও, বলো ।'

সিরাজ বলল, 'দাদু, ওকে আমাদের সেনাপতি করে নাও !'

বন্ধু গুপ্ত বললেন, 'আমি কিছুই চাই না । আমি সেনাপতিও হতে চাই না । আবার যদি এ-দেশে সঙ্কট আসে, বড়রকম কোনও বিপদ ঘটে, আমি এসে দাঁড়াব আপনাদের পাশে । এই অধিকারটুকু আমাকে দিন ।'

বন্ধু গুপ্ত এবার মাটি থেকে ভাস্কর পন্ডিতের নিথর দেহটা দু'হাতে তুলে নিলেন । ভাস্কর পন্ডিতের সহচররা এই ভয়াবহ ঘটনা দেখে আগেই পালিয়েছিল । বন্ধু গুপ্ত ভাস্কর পন্ডিতের দেহটা নিয়ে চলে এলেন শিবিরের বাইরে ।

খানিক দূরে সার বেঁধে দাঁড়িয়ে আছে কয়েকজন বর্গি তাদের দিকে ভাস্কর পন্ডিতের দেহটা ছুঁড়ে দিয়ে বললেন, 'এই নে তোদের সেনাপতিকে । মনে রাখিস, ও আমার কাছে যুদ্ধে হারার পর মরেছে !'

শিবিরের এক পাশে অপেক্ষা করছিলেন বাঁকা চৌধুরী । এবার ছুটে এসে বন্ধু গুপ্তকে জড়িয়ে ধরে বললেন, 'বন্ধু, বন্ধু তুমি ও কী দারুণ কান্ড করলে ? ভাস্কর পন্ডিত শেষ । রাকা, রাকা বেঁচে আছে ! আজ আমার কী আনন্দের দিন !'

বন্ধু গুপ্ত বললেন, 'চৌধুরীমশাই, এবার আপনি নিশ্চিন্তে ঘুমোতে পারবেন । সেনাপতিহীন বর্গিরা হামলা করতে সাহস পাবে না । ওই ভাস্কর পন্ডিতই ছিল যত নষ্টের গোড়া ।'

বাঁকা চৌধুরী বললেন, 'তুমি এবার কোথায় যাবে, বন্ধু !'

বন্ধু গুপ্ত হেসে বললেন, 'আমি অন্ধকারের বন্ধু, অন্ধকারে মিলিয়ে যাব ।'

বাঁকা চৌধুরী জোর দিয়ে বলে উঠলেন, 'না, না, তুমি মোটেই অন্ধকারের মানুষ নও ! তুমি তো অন্ধকার দুঃসময়ে মানুষের বন্ধু । তুমি আলোর মানুষ !'

তারপর তিনি রাকার দিকে ফিরে জিজ্ঞেস করলেন, 'রাকা, তুমি কোথায় যাবে ?'

রাকা বলল, 'এ-দুনিয়ায় আমার কেউ নেই । এতদিন নবাবের বাড়িতে পুরুষের ছদ্মবেশে ছিলাম । এখন সবাই জেনে গেল যে, আমি মেয়ে । এখন আর ওখানে থাকা সম্ভব নয় ।'

বন্ধু গুপ্ত বললেন, 'চৌধুরীমশাই, আপনি রাকার দেখাশোনা করবেন ।'

বাঁকা চৌধুরী বললেন, 'তা হয় না । আমার বয়স হয়েছে । আমি আর কত দিন বাঁচব, ঠিক নেই । বন্ধু, তুমি রাকাকে সঙ্গে নিয়ে যাও । এমন এক তেজস্বিনী মেয়েকে হারিয়ে যেতে দিও না ।'

বন্ধু গুপ্ত রাকার দিকে তাকালেন । রাকা কোনও কথা বলল না । খানিক দূরে দাঁড়িয়ে আছে বন্ধু গুপ্তর সাদা ঘোড়া রাকা সেদিকে এগিয়ে গিয়ে ঘোড়াটায় চড়ে বসল ।

বন্ধু গুপ্ত এক লাফে সেই ঘোড়ায় চেপে হাত তুলে বললেন, 'আবার দেখা হবে !'

ঘোড়াটা ছুটতে শুরু করল । একটু পরেই রাকা আর বন্ধু গুপ্তকে নিয়ে সেই সাদা ঘোড়া মিলিয়ে গেল দিগন্তে ।

# জঙ্গলগড়ের চাবি

## ১

মাধ্যমিকের রেজাল্ট বেরিয়েছে আজ সকালে। রাস্তা থেকে হকার খবরের কাগজটা ছুড়ে দিয়ে গেছে একটু আগে, সেটা পড়ে আছে দোতলার বারান্দার কোণে।

সন্তু কিন্তু ঘুমিয়ে আছে এখনও। আজ যার রেজাল্ট বেরুবার কথা, তার কি এত বেলা পর্যন্ত ঘুমিয়ে থাকা উচিত? একটু চিন্তা-ভাবনা নেই?

আসলে সন্তু সারারাত প্রায় ঘুমতেই পারেনি। ছট্‌ফট্ করেছে বিছানায় শুয়ে। মাঝে-মাঝে উঠে জানালার বাইরে তাকিয়ে দেখছে ভোর হল কিনা। বুকের মধ্যে টিপ-টিপ শব্দ। ভয়ে সে সত্যি সত্যি কাঁপছিল। আশ্চর্য ব্যাপার, পরীক্ষা দেবার সময় সন্তুর একটুও ভয় হয়নি, তারপর যে তিন মাস কেটে গেল তখনও একদিনের জন্য কোনও ভয়ের চিন্তা মনে আসেনি। কাল সন্ধেবেলা সুমন্ত যেই বলল, 'জানিস্, আজই রেজাল্ট আউট হতে পারে!' তারপর থেকেই সন্তুর বুক-কাঁপা শুরু হয়ে গেল। যদি সে ফেল করে!

সব কটা পরীক্ষায় মোটামুটি ভালই সব প্রশ্নের উত্তর লিখেছে সন্তু। কিন্তু কাল রাত্তিরেই শুধু তার মনে হল, যদি উত্তরগুলো উল্টোপাল্টা হয়ে যায়? অঙ্কগুলো যদি সব ভুল হয়? অঙ্কের পেপারের সব উত্তর সন্তু মিলিয়ে দেখেছে বটে, কিন্তু মাঝখানের প্রসেসে যদি কিছু লিখতে ভুল হয়ে থাকে?

ফেল করলে যে কি লজ্জার ব্যাপার হবে, তা সন্তু ভাবতেই পারছিল না। বন্ধুরা সব এগারো-বারোর কোর্স পড়তে চলে যাবে। আর সে পড়ে থাকবে পুরনো ক্লাসে! নিচু ক্লাসের বাচ্চা-বাচ্চা ছেলেদের সঙ্গে পড়তে হবে তাকে? সন্তু ফেল করলে মা-বাবা-কাকাবাবু-ছোড়দিরা সবাই সন্তুর দিকে এমন অবহেলার চোখে তাকাবেন, যেন সন্তু একটা মানুষই নয়!

ফেল করার সবচেয়ে খারাপ দিক হল, তা হলে আর কাকাবাবু নিশ্চয়ই তাকে অন্য কোনও অভিযানে সঙ্গে নিয়ে যাবেন না! বাবা বলবেন, পড়াশুনো নষ্ট করে পাহাড়-জঙ্গলে ঘুরে বেড়ান? কক্ষনও চলবে না।

এই সব ভাবতে ভাবতে, সারা রাত ছট্‌ফটিয়ে, শেষ পর্যন্ত এই ভোরের একটু আগে সন্তু ঘুমিয়ে পড়েছে।

কাকাবাবু ছাড়া এ বাড়িতে সবাই একটু দেরিতে ঘুম থেকে ওঠে। তাছাড়া ভূপাল থেকে ছোড়দি বেড়াতে এসেছে বলে কাল অনেক রাত পর্যন্ত আড্ডা হয়েছে। আজ

আবার রবিবার। কারুর উঠবার তাড়াও নেই। সন্তু কাল রাত্তিরে কারুকে বলেওনি যে আজ তার রেজাল্ট বেরুবে।

কাকাবাবু ভোরবেলা উঠে বেড়াতে বেরিয়ে গেছেন।

প্রথমে ঘুম ভাঙল ছোড়দির।

বিয়ের আগে ছোড়দিই সকালবেলা চা তৈরি করে বাবা আর মাকে ঘুম থেকে তুলত। আজও ছোড়দিই চা বানিয়ে এনে ঠিক সেই আগের মতন বাবার ঘরের দরজায় ধাক্কা দিয়ে বলল, 'চা কিন্তু রেডি!'

বাবা চায়ের টেবিলে এসেই অভ্যাস মতন বললেন, 'খবরের কাগজটা কই রে?'

ছোড়দি বারান্দাটা ঘুরে দেখে এসে বলল, 'এখনও কাগজ দেয়নি!'

আসলে হয়েছে কী, বারান্দায় কয়েকটা ফুলগাছের টব আছে তো। তারই একটা টবের পেছনে গোল করে বাঁধা কাগজটা লুকিয়ে আছে।

চা পানের সময় কাগজ পড়তে না পারলে বাবার মেজাজ খারাপ হয়ে যায়। তিনি বিরক্তভাবে বললেন, 'কি যে হয়েছে আজকাল সব ব্যবস্থা, ঠিক সময়ে কাগজ আসে না। আর এক কাপ চা কর!'

মা বললেন, 'সন্তু এখনও ওঠেনি? ওকে ডাক্।'

ছোড়দি বলল, 'ডাকছি। সন্তু কি এখনও সকালে দুধ খায়, না অন্য কিছু খায়?'

মা বললেন, 'পাহাড়-পর্বতে ঘুরে ঘুরে ওরও এখন ওর কাকার মতন খুব চা খাওয়া অভ্যাস হয়ে গেছে। শুধু দুধ খেতে চায় না!'

ছোড়দি আবার চায়ের জল চাপিয়ে ডাকতে গেল সন্তুকে।

বাড়িতে বেশি লোকজন এলে সন্তুর পড়াশুনোর অসুবিধে হয়। সেই জন্য এখন সন্তুকে ছাদের ঘরটা একলা ছেড়ে দেওয়া হয়েছে। ওখানেই সে রাত্তিরে ঘুমায়।

ডাকতে এসে ছোড়দি দেখল সন্তুর চোখ দুটো বোজা থাকলেও দুটো জলের রেখা নেমে আসছে চোখের তলা দিয়ে। বুকটা মুচড়ে উঠল ছোড়দির। আহা রে, ছেলেটা ঘুমিয়ে-ঘুমিয়ে কোনও দুঃখের স্বপ্ন দেখছে।

সন্তুর গায়ে ধাক্কা দিয়ে ছোড়দি ডাকল, 'এই সন্তু, সন্তু! ওঠ্!'

দু'বার ডাকতেই, সন্তু চোখ মেলে তাকাল। কিন্তু কোনও কথা বলল না।

ছোড়দি জিজ্ঞেস করল, 'কি হয়েছে রে? মুখখানা এমন কেন? কি স্বপ্ন দেখছিলি?

এবারেও সন্তু কোনও উত্তর দিল না। মনে মনে বলল, আজকের সকালের পর আর তাকে কেউ ভালবাসবে না।

ছোড়দি আদর করে সন্তুর হাত ধরে উঠিয়ে দিয়ে বলল, 'অমন শুকনো মুখ করে আছিস কেন? চল্ নিচে চল।'

হঠাৎ সন্তুর মনে পড়ল, আজ রবিবার। আজ তো স্কুল খোলা থাকবে না। রেজাল্ট তো আনতে হবে স্কুল থেকে। তা হলে আর একটা দিন সময় পাওয়া গেল। কালকের আগে তার রেজাল্ট জানা যাবে না।

দ্বিতীয় কাপ চা পেয়ে বাবা বললেন, 'আঃ এখনও কাগজ এল না?'

ছোড়দি বলল, 'দেখছি আর একবার।'

ছোড়দি ছুটে গেল বারান্দায়।

সন্তুর জন্য মা স্পেশাল চা বসিয়ে দিয়েছেন। অনেকখানি দুধের মধ্যে একটুখানি চা। তাও কাপে নয়, বড় গেলাসে। সেই গেলাসটা ধরে সন্তু গোঁজ হয়ে বসে আছে।

এবারে ছোড়দি টবের আড়াল থেকে কাগজটা পেয়ে গেল। সুতো খুলে প্রথম পাতাটা পড়তে-পড়তে এগিয়ে এসে বলল, 'আজ মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরিয়েছে!'

সন্তু যেন পাথর হয়ে গেছে, তার নিঃশ্বাস বন্ধ।

মা বললেন, 'তাই নাকি? এই সন্তু, তোদের আজ রেজাল্ট বেরুবে, তুই জানতিস না?'

সন্তু অন্যদিকে তাকিয়ে থেকে এমনভাবে একটু আস্তে মাথা নাড়ল যার মানে হ্যাঁ-ও হয় না-ও হয়।

বাবা বললেন, 'তোর রেজাল্ট তো স্কুলে আসবে! এক্ষুনি স্কুলে চলে যা!'

সন্তু খসখসে গলায় বলল, 'আজ রবিবার!'

ছোড়দি বলল, 'আমাদের সময় তো কলেজ স্ট্রিটে রেজাল্ট ছাপা বই বিক্রি হত। এখন হয় না?

বাবা বললেন, 'কী জানি! কিন্তু রবিবার হলেও আজ ইস্কুল খোলা রাখবে নিশ্চয়ই। ছেলেরা রেজাল্ট আনতে যাবে না?'

ছোড়দি বলল, 'এই তো ফার্স্ট বয় আর ফার্স্ট গার্লের ছবি বেরিয়েছে। ফার্স্ট হয়েছে সৌমিত্র বসু, নরেন্দ্রপুর। আর মেয়েদের মধ্যে ফার্স্ট হচ্ছে কাকলি ভট্টাচার্য, বীরভূম। সেকেন্ডেরও নাম দিয়েছে। ওমা, এক সঙ্গে দু'জন সেকেন্ড হয়েছে, ব্র্যাকেটে, অভিজিৎ দত্ত আর সিদ্ধার্থ ঘোষ। সন্তু, তুই এদের কারুকে চিনিস নাকি রে?'

সন্তুর উত্তর দেবার ক্ষমতা নেই। এক্ষুনি যেন তার চোখ ফেটে জল বেরিয়ে আসবে। ক্রমশই তার বদ্ধমূল ধারণা হয়ে যাচ্ছে যে, সে ফেল করেছে!

কান্না লুকোবার জন্য সন্তু বাথরুমে ছুটে চলে গেল।

ছোড়দির কাছ থেকে কাগজটা নিয়ে নিলেন বাবা। অন্য খবরের বদলে তিনি রেজাল্টের খবরটাই পড়তে লাগলেন মন দিয়ে। খবরের কাগজের লোকেরা কি করে আগে থেকে খবর পেয়ে যায়? কালকের রাত্তিরের মধ্যেই ফার্স্ট হওয়া ছেলেমেয়েদের বাড়ির ঠিকানা খুঁজে হাজির হয়েছে, ছবি তুলেছে, তাদের বাবা-মায়ের ইন্টারভিউ নিয়েছে। কাকলি ভট্টাচার্যের মা বলেছেন, তাঁর মেয়ে লেখাপড়াতেও যত ভাল, খেলাধুলোতেও তত। অনেক মেডেল পেয়েছে।

কাগজ পড়তে-পড়তে বাবা হঠাৎ এক সময় বলে উঠলেন, 'এঃ রাম!'

মা জিজ্ঞেস করলেন, 'কি হল?'

বাবা বললেন, 'দেখেছ কান্ড! আমাদের সন্তুটা ফিফ্থ হয়েছে।'

মা আর ছোড়দি দু'জনেই এক সঙ্গে চমকে উঠে বলল, 'অ্যাঁ? কি বললে?'

বাবা বললেন, 'এই তো প্রথম দশজনের নাম দিয়েছে। তার মধ্যে দেখছি সন্তুর নাম।'

মা আর ছোড়দি ততক্ষণে দু'পাশ দিয়ে কাগজের ওপর হুমড়ি খেয়ে পড়েছে।

মা বললেন, 'কই কই?'

ছোড়দি বলল, 'এই তো, সুনন্দ রায়চৌধুরী। বালিগঞ্জ গভর্নমেন্ট স্কুল!'

বাবা জিজ্ঞেস করলেন, 'এ আমাদের সন্তুই তো?'

মা বললেন, 'তবে আবার কে হবে! ওর নাম রয়েছে, স্কুলের নাম রয়েছে ... সন্তু, এই সন্তু, কোথায় গেলি?'

বাবা বললেন, 'ওদের স্কুলে ওই নামে অন্য কোনও ছেলে নেই তো?'

মা বললেন, 'আহা-হা! অদ্ভুত কথা তোমার। ওদের ক্লাসে ঠিক ওই নামে আর কেউ থাকলে সন্তু আমাদের এতদিন বলত না? সন্তু, কোথায় গেল! এই সন্তু —'

বাবা কাগজটা সরিয়ে রেখে দিয়ে বললেন, 'ছি ছি!'

মা দারুণ অবাক হয়ে গেলেন। চোখ বড় বড় করে বাবার মুখের দিকে তাকিয়ে বললেন, 'তার মানে? ছেলে এত ভাল রেজাল্ট করেছে। আর তুমি বলছ ছি ছি?'

বাবা বললেন, 'ফিফ্থ হল। ফার্স্ট হতে পারল না?'

মা বললেন, 'ফিফ্থ হওয়াই কি কম নাকি? যথেষ্ট ভাল করেছে। আমি তো আশাই করিনি —'

বাবা বললেন, 'যে ফিফ্থ হতে পারে, সে আর একটু মন দিয়ে পড়লে ফার্স্টও হতে পারত।'

ছোড়দি বলল, 'ভাল হয়েছে সন্তু ফার্স্ট হয়নি। ও ফার্স্ট হলে সৌমিত্র বসু সেকেন্ড হত! তা হলে তার বাবার মনে দুঃখ হত না?'

মা বললেন, 'ছেলেটা বাথরুমে ঢুকে বসে রইল, নিশ্চয়ই এখনও কিছুই জানে না! এই মুন্নি, ওকে ডাক না।'

ছোড়দি ছুটে গিয়ে, 'বাথরুমের দরজায় দুম্-দুম্ করে কিল মেরে বলল, 'এই সন্তু, সন্তু!'

সন্তু কোনও সাড়া দিল না।

ছোড়দি বলল, 'শিগ্‌গির বের! কি বোকার মতন এতক্ষণ বাথরুমে বসে আছিস!'

সন্তুর ইচ্ছে, সে আজ, সারাদিন আর বাথরুম থেকে বেরুবে না। এইখানেই বসে থাকবে।

'দরজা খোল না। কি হয়েছে জানিস? কাগজে বেরিয়েছে, তুই ফিফ্থ হয়েছিস!'

একটা পিংপং বল্ যেন সন্তুর বুকের মধ্যে নাচানাচি করতে লাগল। কি বলল ছোড়দি? সে ভুল শোনেনি তো।

খটাস্ করে বাথরুমের দরজা খুলে সন্তু জিজ্ঞেস করল, 'কি বললে?'

'তুই ফিফ্থ হয়েছিস!'

'ঠাট্টা করছ আমার সঙ্গে?'

'কাগজে নাম ছাপা হয়েছে তোর। দেখবি আয় বোকারাম!'

ফিফ্থ হওয়ার ব্যাপারটায় তেমন গুরুত্ব দিল না সন্তু। তার মানে সে পাশ করেছে? সত্যি সত্যি পাশ! ইস্কুলের পড়া শেষ!

সন্তু ছুটে গেল কাগজ দেখতে।

সেই মুহূর্তে টেলিফোন বেজে উঠল। সন্তুর এক মামা ফোন করেছেন। তিনি জিজ্ঞেস করলেন, 'কাগজে মাধ্যমিকের রেজাল্টে এক সুনন্দ রায়চৌধুরীর নাম দেখছি। ওকি আমাদের সন্তু নাকি?'

ছোড়দি বলল, 'হ্যাঁ! বালিগঞ্জ গভর্নমেন্ট হাইস্কুলের নামও তো রয়েছে পাশে।'

মামা বললেন, 'কোথায় সন্তু, দে না তাকে ফোনটা। তাকে কন্‌গ্রাচুলেশান্‌স জানাই।'

মায়ের মুখখানা আনন্দে ঝলমল করছে। বাবার মুখখানা কিন্তু দুঃখী-দুঃখী। তিনি বললেন, 'যাই বল, ফিফ্থ হওয়ার কোনও মানে হয় না। ফার্স্ট-সেকেন্ড হতে পারলে তবু একটা কথা। নইলে ফিফ্থই হও আর টুলেফ্থই হও, একই কথা!'

ছোড়দি বলল, 'মোটেই এক কথা নয়! দশ জনের মধ্যে নাম থাকা মানে তো সন্তু স্কলারশিপ পাবে।'

মা বললেন, 'পাবেই তো! তাও তো এ-বছর ওর কতগুলো দিন সেই নষ্ট হয়েছে নেপালে! পড়ার বইয়ের চেয়ে গল্পের বই ও বেশি পড়ে —!'

সন্তু ফোন ছেড়ে দিতেই মা ওকে জড়িয়ে ধরে বললেন, 'তুই ফার্স্ট ডিভিশন পেলেই আমরা খুশি হতুম রে সন্তু! তুই যে এতখানি ভাল করবি ...! যা, বাবাকে প্রণাম কর!'

ছোড়দি বলল, 'মা, দারুণ একটা খাওয়া-দাওয়ার ব্যবস্থা করতে হবে কিন্তু। সন্তুর সব বন্ধুদের ডেকে —'

সন্তু এখনও ভাল করে কথা বলতে পারছে না। সে এতই অবাক হয়ে গেছে! পাশ করা সম্পর্কেই তার সন্দেহ ছিল, আর সে কিনা স্কলারশিপ পেয়ে গেল!

বাবা বললেন,'ফার্স্ট হলে কাগজে ওর ছবি ছাপা হত!'

মা বললেন, 'ফের তুমি ওরকম কথা বলছ? নেপালে সেবার ওই রকম কাণ্ড করবার পর প্রত্যেকটা কাগজে সন্তুর ছবি বেরিয়েছিল তোমার মনে নেই? এর চেয়ে অনেক বড় ছবি।'

এই সময় কাকাবাবু ফিরলেন বাইরে থেকে। ঘরে ঢুকে বললেন, 'কি ব্যাপার? এত গোলমাল কিসের?'

## ২

কাকাবাবুর চেয়ে সন্তুর বাবা মাত্র দু'বছরের বড়। কিন্তু দু'জনের চেহারার অনেক তফাত। কাকাবাবু যেমন লম্বা, তেমনি চওড়া কাঁধ, চওড়া কব্জি। আর পুরুষ্টু গোঁফটার জন্য কাকাবাবুকে মিলিটারি অফিসারের মতন দেখায়। সন্তুর বাবাও বেশ লম্বা হলেও রোগা-পাতলা চেহারা, কোনদিন গোঁফ রাখেননি, মাথার চুলও একটু-একটু পাতলা হয়ে এসেছে। কাকাবাবু যেমন অল্প বয়েস থেকেই পাহাড়-পর্বতে আর দেশ-বিদেশে ঘোরাঘুরি করতে ভালবাসেন, বাবার স্বভাব ঠিক তার উল্টো। উনি বাড়ি থেকে বেরুতেই চান না, অফিসের সময়টুকু ছাড়া। জীবনবীমা সংস্থায় উনি অ্যাকচুয়ারির কাজ করেন, খুব দায়িত্বপূর্ণ পদ, দারুণ অঙ্কের জ্ঞান লাগে।

দুই ভাইয়ের সম্পর্ক ঠিক বন্ধুর মতন। সব রকম ঠাট্টা-ইয়ার্কি করেন দু'জনে।

কাকাবাবুর ডাকনাম খোকা!

সন্তুদের কাছে অভ্যেস হয়ে গেছে বটে, কিন্তু বাইরের কেউ এসে এই নাম শুনে অবাক হয়ে যায়। অনেকে হেসে ফেলে। অতবড় একজন জাঁদরেল চেহারার মানুষের নাম খোকা হতে পারে? কিন্তু কাকাবাবুও তো একদিন ছোট্ট ছিলেন, তখন ওই নাম তাকে মানাত। বড় হলেও তো আর ডাকনাম বদলায় না।

সন্তুর রেজাল্টের খবর শুনে কাকাবাবু বললেন, 'অ্যাঁ, পাশ করেছে? কি আশ্চর্য কথা! সন্তু তো তাহলে খুব গুণের ছেলে। কখন পড়াশুনো করে দেখতেই পাই না!'

বাবা বললেন, 'যা-ই বল। ফার্স্ট হলে আমি খুশি হতুম। পাশ তো সবাই করে!'

মা কাকাবাবুর দিকে তাকিয়ে দুঃখ করে বললেন, 'দেখেছ, দেখেছ! বছরের মধ্যে ক'মাস বাইরে কাটিয়ে এসেও সন্তু যে এত ভাল রেজাল্ট করেছে, তাতে ওর বাবার আনন্দ নেই!'

বাবা বললেন, 'তুই-ই বল খোকা, যখন ফিফ্থই হল, তখন চেষ্টা করলে ফার্স্ট হতে পারত না? ফার্স্ট আর ফিফ্থের মধ্যে হয়তো বড় জোর কুড়ি-পঁচিশ নম্বরের তফাত!'

কাকাবাবু বললেন, 'আমি তো জীবনে কোনদিন স্ট্যান্ড করিনি! সন্তুর তবু কাগজে নাম উঠেছে ...অবশ্য দাদা তুমিও ... বলে দেব, দাদা, বলে দেব সেই কথাটা?'

বাবা অমনি কথা ঘোরাবার জন্য বললেন, 'ঠিক আছে, ঠিক আছে, সন্তু যা করেছে যথেষ্ট। এখন কোন্ কলেজে ভর্তি হবে সেটা ঠিক কর।'

মা জিজ্ঞেস করলেন, ' কি কি? কি বলবে বলছিলে? চেপে যাচ্ছ কেন?'

কাকাবাবু মুচকি হেসে বললেন, 'দাদা, বলে দিই?'
বাবা বললেন, 'আঃ খোকা , তুই কি যে করিস! ওসব পুরনো কথা--'
কাকাবাবু তবু বললেন, 'জান বৌদি, দাদা ম্যাট্রিক পরীক্ষায় ফেল করেছিল।'
মা চোখ কপালে তুলে বললেন, 'অ্যাঁ?'
সন্তু এতক্ষণ লজ্জায় মুখ গুঁজে বসেছিল, সে-ও মুখ তুলে তাকাল। ছোড়দিও অবাক হয়ে যেন পাথরের মূর্তি হয়ে গেল।
মা বললেন, 'সত্যি? এ-কথা তো আমি কোনদিন শুনিনি!'
কাকাবাবু বললেন, 'হ্যাঁ, সত্যি! আমাদের সময় তো স্কুল ফাইনাল ছিল না। তখন ছিল ম্যাট্রিক। দাদাকে সবাই এখন পন্ডিত মানুষ হিসেবে জানে, শুনলে কেউ বিশ্বাস করবে না, দাদা কিন্তু সত্যিই ম্যাট্রিক পরীক্ষায় ফেল করেছিল।'
ছোড়দি জিজ্ঞেস করল, 'তখন দাদু কি করেছিলেন? দাদু তো খুব রাগী ছিলেন, মেরেছিলেন বাবাকে?'
দাদু অর্থাৎ ঠাকুর্দাকে সন্তু চোখেই দেখেনি, তিনি মারা গেছেন সন্তুর জন্মের আগে। দাদু সম্পর্কে অনেক গল্প সে শুনেছে! বাবা আর দাদুর এই নতুন কাহিনীটি শোনবার জন্য সে উদগ্রীব হল।
কাকাবাবু বললেন, 'আমাদের বাবা খুব রাগী ছিলেন ঠিকই। আমরা কেউ পড়াশুনোয় একটু অমনোযোগী হলেই উনি বলতেন, আর কি হবে, বড় হয়ে চায়ের দোকানে বেয়ারার চাকরি করবি। আমার খেলাধুলোয় বেশি ঝোঁক ছিল বলে পড়াশুনোয় মাঝে-মাঝে ফাঁকি দিতুম, সেইজন্য বাবার কাছে খুব বকুনি খেতুম, কিন্তু ..'
বাবা অ-খুশি মুখ করে কাকাবাবুর কথা শুনছিলেন , এবার বাধা দিয়ে বলে উঠলেন, 'তুই অনেক মারও খেয়েছিস বাবার হাতে। সে-কথা বলছিস না কেন?'
কাকাবাবু বললেন, 'হ্যাঁ, আমি মারও খেয়েছি অনেকবার। কিন্তু দাদা বরাবরই পড়াশুনোয় খুব ভাল। সেই দাদা যে ম্যাট্রিক ফেল করবে, তা কেউ ভাবেইনি। আসলে হয়েছিল কি, অঙ্ক পরীক্ষার দিন দাদা আইনস্টাইনের মতন নতুন থিয়োরি দিয়ে সব কটা অঙ্ক করেছিল। প্রত্যেকটা অঙ্কের উত্তর লিখে ছিল প্রথমে, তারপর প্রসেস দেখিয়েছে -- একজামিনার রেগে-মেগে জিরো দিয়ে দিয়েছে। রেজাল্ট বেরুবার দিন মা আর আমাদের এক পিসি দারুণ ভয় পেয়ে গেলেন। ওঁরা ভাবলেন, বাবা রেগে-মেগে বোধহয় রক্তারক্তি কান্ড বাধাবেন! সেই জন্য দাদাকে লুকিয়ে রাখা হল ঠাকুর ঘরে। বাবা কিন্তু দাদাকে খুঁজলেনও না। সারাদিন মন খারাপ করে শুয়ে রইলেন। তারপর সন্ধেবেলা মাকে বললেন, যা হবার তা তো হয়েই গেছে। আমার খরচ বেঁচে গেল। ও ছেলেকে আর আমি পড়াব না। ওকে চায়ের দোকানের চাকরি খুঁজে নিতে বল তোমরা! বাবা সাঙঘাতিক জেদি আর এক-কথার মানুষ। কিছুতেই

আর তাঁর মত ফেরান গেল না। আমাদের ইস্কুলে চিঠি পাঠিয়ে দিলেন যে তাঁর ওই ছেলেকে আর ফেরত নেবার দরকার নেই।'

ছোড়দি জিজ্ঞেস করলেন, 'তারপর কি হল?'

'দাদা তখন ঠিক করল মনুমেন্টের ওপর থেকে ঝাঁপ দেবে!'

বাবা বললেন, ' কি বাজে কথা বলছিস,খোকা? মোটেই আমি ওরকম ...'

কাকাবাবু হাসতে হাসতে বললেন, 'হ্যাঁ দাদা, আমার আজও মনে আছে। তুমি আমাকে ওই কথা বলেছিলে। আমি তো বেশ ভয় পেয়ে গিয়েছিলুম। ভাবছিলুম মাকে জানিয়ে দেব। যাই হোক, দাদাকে পাঠিয়ে দেওয়া হল চন্দননগরে আমাদের মামাবাড়িতে। সেইখান থেকেই পরের বছর পরীক্ষা দেয়। পরের বছর কি হয়েছিল বল তো!'

ছোড়দি বললে, 'জানি। বাবা ম্যাট্রিকে ফার্স্ট হয়েছিল!'

মা বললেন, 'আমরা এতদিন জেনে এসেছি যে , তুমি সব পরীক্ষায় ফার্স্ট হওয়া ছাত্র। কিন্তু তোমারও যে এসব কলঙ্ক আছে তা তো আমাদের কোনদিন বলনি!'

কাকাবাবু বললেন, 'একবার ফেল করে ভালই হয়েছিল দাদার পক্ষে। দাদা ভাল ছাত্র ছিল বটে, কিন্তু ফার্স্ট হবার মতন ছিল না! ফেল করে অভিমান হল বলেই —'

বাবা বললেন, 'না। মোটেই না। প্রথমবারই আমার ফার্স্ট হওয়া উচিত ছিল. এক্‌জামিনার আমার অঙ্ক বুঝতে পারেননি!'

ছোড়দি জিজ্ঞেস করল, 'পরের বার বাবা যে ফার্স্ট হলেন, সে খবর পেয়ে দাদু কি বললেন?'

কাকাবাবু বললেন, 'তোমার বাবা ফার্স্ট হওয়ায় আমার বাবা হঠাৎ উল্টে আমার ওপর চোটপাট শুরু করে দিলেন। আমায় ডেকে বললেন, 'পারবি? তুই তোর দাদার মতন পারবি? তোর দাদার পা-ধোওয়া জল খা, তবে যদি পাশ করতে পারিস!'

সবাই হেসে উঠল এক সঙ্গে।

এই রকমভাবে আড্ডায় সকালটা কেটে গেল। সন্ধেবেলা সন্তুর নেমন্তন্ন এক বন্ধুর বাড়িতে।

সন্তুর বন্ধু আজিজের বোন রেশমা গত মাসে জলে ডুবে গিয়েছিল। সে এক সাঙঘাতিক ব্যাপার।

আজিজরা কলকাতায় পার্ক সার্কাসে থাকলেও ওরা প্রায়ই যায় জলপাইগুড়িতে। সেখানে ওদের একটা চা-বাগান আছে। গত মাসে সেই চা-বাগান থেকে ওরা অনেকে মিলে গিয়েছিল ডায়না নদীর ধারে পিকনিক করতে। রেশমার বয়েস মাত্র সাত বছর, সে যে কখন চুপিচুপি খেলা করতে করতে জলে নেমেছে, তা কেউ লক্ষও করেনি। ডায়না নদীতে যখন জল থাকে, তখন বড় সাঙঘাতিক নদী, খুব স্রোত। রেশমা সেই স্রোতে ভেসে যাবার পর আজিজের মামা প্রথমে দেখতে পান। তিনি চেঁচামেচি করে উঠলেন, সবাই তখন নদীর ধার দিয়ে দৌড়োতে লাগলেন। কাছেই একটা জেলে

প্রিয়ব্রত ফস করে পকেট থেকে একটা কালো কাপড়ের টুকরো বার করে নিজের মুখটা বেঁধে ফেলল। তারপর বলল, 'এই রকম?'

বিমান বলল, 'হ্যাঁ'।

'এখন আমাকে চেনা যাচ্ছে?'

'বাঃ আমি তো তোমাকে জানি বলেই...'।

'অন্য লোক আমাকে এখন চিনতে পারবে?'

'না।'

'আমার চোখের দিকে ভাল করে তাকা। তাকিয়েছিস? এবার—'

প্রিয়ব্রত মুখ থেকে কালো কাপড়টা সরিয়ে নিল। বিমানকে বলল, 'এবার দেখ তো চোখ দুটো চিনতে পারছিস কিনা? সব মানুষেরই চোখের গড়ন আলাদা।'

বিমান বলল, 'হ্যাঁ, চিনতে পারছি।'

'কোনও ডাকাতের চোখ এরকমভাবে লক্ষ করেছিলি?'

'সে-রকমভাবে তো দেখিনি। একজন ডাকাতই শুধু আমার খুব কাছ দিয়ে কাউন্টারের দিকে গিয়েছিল, তাকে দেখেছিলাম, কিন্তু আবার দেখলে চিনতে পারব কিনা জানি না।'

'যখনই সময় পাবি, সেই চোখ দুটোর কথা চিন্তা করবি! যদি কিছু মনে পড়ে, যদি কোনও আলাদা কিছু—। যাক্, এবার বল, ওদের চেহারাগুলো কি রকম।'

'ওরা ছিল চারজন।'

'না, পাঁচজন।'

'পাঁচজন কে বলল? চারজনই তো ছিল।'

'উঁহু! একজন গাড়ি স্টার্ট দিয়ে বসেছিল। ট্যাক্সি না, প্রাইভেট গাড়ি— তাহলে সেও ডাকাতদেরই দলের।'

'তাকে আমি দেখিনি।'

'তুই যাদের দেখেছিস, তাদের কথাই বল্।'

'যে ব্যাঙ্কের দারোয়ানের কাছ থেকে বন্দুকটা কেড়ে নিচ্ছিল, সে বেশ লম্বা, চওড়াও কম নয়—বেশ বড়সড় চেহারা, মাথার চুল থাক-থাক করা। আর যে লোহার ডান্ডা দিয়ে মারল, সে বেশ মোটা মতন, কিন্তু খুব চটপটে, আর দু'জন, আর দু'জন.....'

'কি?'

'আর দু'জন সম্পর্কে কী বলব? এমনই সাধারণ চেহারা যেমন হয়। মুখ দেখতে পাইনি, বলবার মতন বিশেষ কিছু নেই।'

'বয়েস কত হবে?'

'তাও বলতে পারছি না। কেউ বুড়ো নয়, কেউ খুব বাচ্চাও নয়, এইটুকু বলতে পারি।'

'কারুর গলার আওয়াজে কোন রকম আলাদা কিছু?'

বিমান একটুক্ষণ চুপ করে রইল। ওদের মধ্যে একজনের গলার আওয়াজ তার একটু চেনা-চেনা মনে হয়েছিল। রাস্তায় যে-লোকটা বলেছিল 'কী, হচ্ছে কি'-অনেকটা সেইরকম। কিন্তু সেই লোকটাকেও তো বিমান দেখেনি। ইস্, কেন যে দেখেনি তখন! অবশ্য সেই লোকটা নাও হতে পারে।

বিমান বলল, 'গলার আওয়াজ একজনের বেশ গম্ভীর ধরনের। আর অন্যদের খুব সাধারণ যে রকম হয়।'

'ওদের গলার আওয়াজ শুনলে আবার চিনতে পারবি?'

'তা পারব বোধহয়।'

'গুড। তোকে আমাদের কাজে লাগতে পারে। তুই প্রত্যক্ষদর্শী ছিলি কিনা! ব্যাটারা ধরা পড়বেই। যে-রকম ফাঁদ পাতা হয়েছে!'

'কি রকম ফাঁদ?'

'সে কথা আগে থেকে বলা যায় না। যাই হোক, তুই একটা কাজ করতে পারবি?'

'বল।'

'নিউ আলিপুরে ক্রেডিট ব্যাঙ্কের যে শাখাটা আছে, তুই সেটা চিনিস? চিনিস না? আমি ঠিকানা বলে দিচ্ছি, ম্যাপ এঁকে জায়গাটা বুঝিয়ে দিচ্ছি, তুই কাল সেখানে সকাল সাড়ে এগারোটা থেকে বারোটার মধ্যে যাবি। কাউন্টারে গিয়ে বলবি, তুই একটা নতুন অ্যাকাউন্ট খুলতে চাস। ওরা যা কাগজপত্র দেবে, নিয়ে আসবি। শুধু একটু নজর রাখবি, কোন লোকের চেহারা, চোখ বা গলার আওয়াজ শুনে তোর চেনা মনে হয় কিনা। যদি সেরকম দেখতেও পাস তবু ওখানে কোনও কথা বলবি না। মনে থাকে যেন, ওখানে যাই ঘটুক না কেন, একটুও চমকে উঠলে চলবে না। একদম মুখ বুজে থাকবি। হয়তো ওখানে কিছুই হবে না। কি, পাক্কা?'

'হ্যাঁ। আমি ঠিক সময় যাব। কিন্তু তোমাকেও একটা কথা দিতে হবে। যদি তুমি এই ডাকাত দলের সন্ধান পাও—কিংবা এদের খোঁজে তোমাকে বাইরে যেতে হয়, তাহলে আমাকেও সঙ্গে নেবে।'

'সে দেখা যাবে!'



পরদিন নিউ আলিপুরে ক্রেডিট ব্যাঙ্ক খুঁজে পেতে বিমানের কোনও অসুবিধে হল না। ব্যাঙ্কটার কাছাকাছি এসেই তার বেশ উত্তেজনা হতে লাগল। এখানেও আজ একটা কিছু কান্ড হবে নাকি?

ব্যাঙ্কে ভিড় খুব কম। দরজার কাছে একজন গোঁফওয়ালা দারোয়ান বন্দুক হাতে নিয়ে টুলের ওপর বসে আছে। চোখে একটা ঝিমুনির ভাব। নিশ্চয়ই গাঁজা খায়। এই লোকগুলো ঠিকমতন পাহারা দেয় না বলেই তো ডাকাতরা সুবিধে পায়।

কাউন্টারের কাছে দু-চারজন লোক দাঁড়িয়ে। কারুকেই সন্দেহজনক মনে হল না। লোড শেডিং, তাই পাখা বন্ধ। ভেতরের লোকেরা জামার বোতাম খুলে খবরের কাগজ দিয়ে হাওয়া খাচ্ছে।

প্রিয়ব্রত যে রকম শিখিয়ে দিয়েছিল, সেই অনুযায়ী বিমান একটা কাউন্টারে গিয়ে নতুন অ্যাকাউন্ট খোলার ফর্ম চাইল। সেখানকার লোকটি দেখিয়ে দিল অন্য কাউন্টার। সেখানকার লোকটা আবার আর-একটি কাউন্টারে যেতে বলল। সেই কাউন্টারের লোকটি আবার চেয়ারে নেই তখন। বিমানকে অপেক্ষা করতে হল। তাতে তার অবশ্য আপত্তি নেই। সে তো সময় কাটাতেই এসেছে।

মাঝে মাঝে দু-একজন নতুন লোক ঢুকছে। কেউ টাকা জমা দিচ্ছে, কেউ তুলতে এসেছে। অস্বাভাবিক কিছুই নেই। একটা কালো চশমা-পরা লোককে দেখে একটু সন্দেহ হয়েছিল। লোড শেডিং-এর জন্য ভেতরটা বেশ অন্ধকার অন্ধকার মতন, তবু লোকটা কালো চশমা খুলছে না কেন? কিন্তু লোকটা বড্ড রোগা, এত রোগা লোক কি ডাকাত হতে পারে? তা ছাড়া লোকটা খক্‌খক্‌ করে কাসছে। কেসো রুগীর পক্ষে চোর-ডাকাত হওয়া কিছুতেই সম্ভব নয়। তবু লোকটা ব্যাঙ্ক থেকে বেরিয়ে না-যাওয়া পর্যন্ত বিমান তাকে লক্ষ করে গেল।

একটু পরেই বিমান তার কাগজপত্র পেল, কোথায় কোথায় সই করতে হবে, তাও দেখে নিল। এরপর আর তার অপেক্ষা করার কোনও মানে হয় না। তাহলে লোকেরা তাকেই সন্দেহ করবে। কাল টাকা জমা দিয়ে যাব বলে সে আস্তে আস্তে এগল দরজার দিকে।

দারোয়ানটি টুলে বসে এখন সত্যিই ঢুলছে। পা দুটো ছড়িয়ে দিয়েছে সামনের দিকে। বিমান সেখান থেকে যাবার সময় লোকটা আরও পা ছড়িয়ে দিল। ধাক্কা লেগে বিমান আর-একটু হলে উল্টে পড়ে যাচ্ছিল। বিরক্ত হয়ে তাকাতেই লোকটা মুচকি হাসল।

সেই হাসি দেখেই চিনতে পারল বিমান। এ তো প্রিয়ব্রতদা! দারুণ ছদ্মবেশ ধরেছে তো। একেবারে অবিকল বিহারী দারোয়ানের মতন।

এই সময় কথা বলা উচিত কি উচিত না, বুঝতে না পেরে বিমান সেইখানেই দাঁড়িয়ে পড়ে পকেটে হাত দিয়ে খুচরো পয়সা গুনতে লাগল। প্রিয়ব্রতদা বিড়বিড় করে হিন্দিতে কী যেন বলছে, বিমান বুঝতে পারছে না।

হঠাৎ বিমান 'আঃ!' শব্দ করে চেঁচিয়ে উঠল। তার শরীরটা থরথর করে কাঁপতে লাগল। কয়েকজন লোক অবাক হয়ে তাকাল তার দিকে। বিমান দরজার আর-এক দিক থেকে চোখ ফেরাতে পারছে না। সেখানে বন্দুক ঘাড়ে করে দাঁড়িয়ে আছে

আর-একজন দারোয়ান। একটু আগেও বিমান তাকে দেখেনি। সেই দারোয়ানটি আর কেউ নয়, বুধ সিং। রক্ত গড়িয়ে পড়ছে তার মাথা থেকে, তবু সে বন্দুকটা চেপে ধরে এদিক-ওদিক তাকাচ্ছে, যেন খুঁজছে ডাকাতদের।

প্রিয়ব্রতদা বিমানের কাছে এগিয়ে এসে জিজ্ঞেস করল, 'কেয়া হুয়া বাবুজী?'

বিমান কথা বলতে পারছে না। আস্তে আস্তে বুধ সিং-এর শরীরটা ধোঁয়ার মতন মিলিয়ে যেতে লাগল। দরদর করে ঘাম ঝরতে লাগল বিমানের গা থেকে।

প্রিয়ব্রতদা বিমানের হাত ধরে ঝাঁকুনি দিয়ে বলতে লাগল, 'বাবুজী, আপকা তবিয়ত আচ্ছা নেহি?'

বিমান আস্তে আস্তে নিজেকে সামলে নিল। কিন্তু এখনও বুকের ভেতরটা কাঁপছে। তবু প্রিয়ব্রতদার দিকে তাকিয়ে বলল, 'কুছ নেহি হুয়া, ঠিক হো গিয়া!'

আর দেরি না করে বিমান বেরিয়ে এল রাস্তায়। একবার পেছন ফিরে দেখল, প্রিয়ব্রতদা তখন তার দিকে তাকিয়ে আছে। সে হাতের ইশারা করে জানিয়ে দিল সব ঠিক আছে।

আস্তে আস্তে বিমান হাঁটতে লাগল বাস-রাস্তার দিকে। পা-দুটো খুব দুর্বল লাগছে। বুকের মধ্যে টিপ টিপ করছে এখন। এই অবস্থায় কি ভিড়েব বাসে ওঠা যাবে?'

বিমান একটা রিকশা নিল। কিন্তু তাতেও বেশি দূর যাওয়া গেল না। রাস্তাটায় নতুন খোয়া ফেলেছে, এখন পিচ ঢালাই হয়নি। রিকশাটা অনবরত লাফাচ্ছে। রিক্সওয়ালারও কষ্ট হচ্ছে খুব। খানিকটা গিয়েই একটা পার্ক দেখতে পেয়ে সেখানে নেমে পড়ল।

পার্কের একটা খালি বেঞ্চে বিমান বসে রইল অনেকক্ষণ। পুরো ঘটনাটা সে আবার চিন্তা করতে লাগল। সত্যিই কি সে ভূত দেখেছে? ভূত বলে আবার কিছু আছে নাকি? তবে সে প্রায়ই বুধ সিংকে দেখতে পাচ্ছে কেন! আজ একেবারে দিনের বেলায়, এত কাছ থেকে-সে স্পষ্ট দেখেছে। কিন্তু আর তো কেউ দেখেনি। সে একাই শুধু দেখছে কেন? যদিও বুধ সিং তার কোনও ক্ষতি করেনি, কিন্তু একটা মরা মানুষেব গলার আওয়াজ শোনা কিংবা তাকে চোখের সামনে দেখা কি চাট্টিখানি কথা! ভয় পেতে না চাইলেও ভয় হয়!

কিংবা এটা কি চোখের ভুল? সে বারবাব ভুল দেখছে? আগে তো কক্ষনও এরকম হয়নি! না, এবার পুরো ব্যাপারটাই মাথা থেকে মুছে ফেলতে হবে? ডাকাতদের ধরা তো পুলিশের কাজ। সে কেন মাথা ঘামাতে যাবে।

বিমান এই কথা চিন্তা করার সঙ্গে সঙ্গে আর একটা ব্যাপার ঘটল। সকালবেলা খুব বৃষ্টি হয়ে গেছে বলে মাঠটা কাদা হয়ে আছে। সেই জলকাদার মধ্যে কয়েকটা ছেলে ফুটবল খেলছিল অনেকক্ষণ ধরেই। এই সময় একটা ট্যাক্সি এসে থামল। তার থেকে প্যান্ট-শার্ট পরা একজন জোয়ান চেহারার লোক নেমে দাঁড়াতেই সামনের কাদায় থপাস্ করে এসে পড়ল ফুটবলটা। আর সেই কাদা ছিটকে লোকটার জামায় আর চোখে-মুখে লেগে গেল।

দৃশ্যটা দেখে বিমান হেসে ফেলেছিল। লোকটার মুখের চেহারা এমন বিচ্ছিরি হয়ে গেছে যে, না হেসে পারা যায় না।

লোকটা দারুণ রেগে গেছে। পার্কের ছেলেদের দিকে তাকিয়ে চিৎকার করে বলল, 'এই, কী হচ্ছে কি? বদমাস ছেলে......'

সেই চিৎকার শুনে বিমান শিউরে উঠল। এই গলার আওয়াজ তার খুব চেনা। তাদের বাড়ির সামনের রাস্তায় ঠিক এই কথা বলেই একটি লোক চেঁচিয়ে উঠেছি। ব্যাঙ্কের ডাকাতদের মধ্যেও একজনের গলা ঠিক এই রকমই ছিল না?

বিমান ভাল করে তাকিয়ে দেখল, ডাকাতদের একজনের চেহারাও ঠিক এই ধরনেরই ছিল, তার খুব মনে হচ্ছে এই লোকটাই। গলার আওয়াজ অবিকল এক। লোকটার মাথার চুলগুলো থাক থাক করা। বিমান আর দেরি করল না, তক্ষুনি দৌড়ে গিয়ে পার্কের রেলিং পার হয়ে সে লোকটার হাত চেপে ধরে চেঁচিয়ে উঠল, চোর, চোর, চোর!'

লোকটা প্রথমে একটু হকচকিয়ে গিয়েছিল। তারপরই চেঁচিয়ে উঠল, কী হচ্ছে কি?'

এই কথাটা বোধহয় লোকটা মুদ্রাদোষের মতন যখন-তখন বলে। সে তার হাতটা ছাড়িয়ে নেবার চেষ্টা করলেও বিমান সেটা শক্ত করে ধরে আছে।

পার্কের ছেলেগুলো ফুটবলটা ফেরত নেবার জন্য রেলিং ধরে ঝুঁকে দাঁড়িয়ে আছে। তারা যেন লোকটাকে ভ্যাঙাবার জন্য বলতে লাগল, 'কী, হচ্ছে কি? কী হচ্ছে কি?'

বিমান তাদের বলল, 'এ একটা ডাকাত! পুলিশ ডাকো, শিগগির পুলিশ ডাকো।'

লোকটা এতক্ষণে ভয় পেয়েছে মনে হল। বিমানকে ধাক্কা দিয়ে ফেলে দেবার চেষ্টা করল। পারল না। তখন বিমানের মুখে একটা ঘুসি কষাল। সেই ঘুসিটা খেয়েই বিমান বুঝতে পারল, এরকম আর দুটো তিনটে খেলেই সে অজ্ঞান হয়ে যাবে। বিমান লোকটার হাত ছেড়ে দিয়ে নিজের মুখ আড়াল করল। লোকটা সেই সুযোগে পালাবার চেষ্টা করতেই বিমান কাত হয়ে তার পায়ে মারল ল্যাং। লোকটা ধড়াম করে পড়ে গেল কাদার মধ্যে।

লোকটাকে ওঠবার কোনও সুযোগ না দিয়ে পার্কের দুটো ছেলে তার পিঠের ওপর উঠে লাফাতে লাগল। আর গানের সুরে চ্যাঁচাতে লাগল, কী হচ্ছে কি, কী হচ্ছে কি?'

ট্যাক্সি ড্রাইভারটি তখনও দাঁড়িয়েছিল। সে অবাক হয়ে সব ব্যাপারটা দেখছে। বিমান খুব উত্তেজিতভাবে বলল, 'শিগগির শিগগির একটা পুলিশ ডাকতে হবে! আপ দেখিয়ে না!'

শিখ ড্রাইভারটি গম্ভীরভাবে তাকিয়ে রইল। যেন মন ঠিক করতে পারছে না। তারপর গোঁফে তা দিয়ে বলল, 'পুলিশ হামারা দোস্ত হ্যায় ক্যা?'

সেই লোকটা একটা কাদামাখা শুয়োরের মতন জোরজার করে উঠে পড়ল। এলোপাথাড়ি ঘুসি চালাতে লাগল। ছেলের দল তাতেও ভয় না পেয়ে লোকটাকে ঘিরে রইল। লোকটা তখন পকেট থেকে একটা ছুরি বার করল।

এতক্ষণ যাও বা সন্দেহ ছিল, এবার সব ঘুচে গেল। লোকটা তাহলে সত্যিই ডাকাত। ছুরি দেখেই ছেলেরা ভয় পেয়ে সরে গেল, বিমানও দৌড়ে গিয়ে আশ্রয় নিল ট্যাক্সির আড়ালে। লোকটা ট্যাক্সিওয়ালার দিকে ছুরিটা ঘুরিয়ে বলল, 'যানা হ্যায় কি নেহি?'

বিমান খুব আশা করেছিল, ট্যাক্সিওয়ালা বিরাট জোয়ান, সে নিশ্চয়ই লোকটাকে কাবু করে ফেলবে। পাঞ্জাবিরা কি একটা সামান্য ছুরি দেখে ভয় পায়?

কিন্তু ট্যাক্সিওয়ালা লোকটার কথা শুনে নির্বিকারভাবে বলল, 'ছোরি কা কেয়া বাত হ্যায়? যানা হ্যায় তো চলিয়ে!'

ডাকাতটা ট্যাক্সিতে চড়ে বসতেই সেটা হুশ করে বেরিয়ে গেল। ছেলেরা কিছুটা রাস্তা সেটার পেছন পেছন দৌড়ে চোর, চোর, ডাকাত, ডাকাত বলে চ্যাঁচালেও কোনও লাভ হল না। রাস্তাটা প্রায় ফাঁকা ছিল। আশেপাশের বাড়ির দু'একজন লোক বারান্দায় এসে দাঁড়ালেও কেউ সাহায্য করতে এল না। ট্যাক্সিটা চোখের আড়ালে চলে গেল।

দারুণ আফশোস হল বিমানের। ডাকাতটাকে হাতের মধ্যে পেয়েও ধরে রাখা গেল না। এত বড় কলকাতা শহরে একটা অচেনা লোককে দু'বার দেখতে পাওয়াই আশ্চর্যের ব্যাপার। আর কি কখনও ওর দেখা পাওয়া যাবে? লোকটার মুখ অবশ্য বিমান খুব ভাল করেই দেখে রেখেছে, আর কখনও ভুলবে না, কিন্তু তাতে লাভ কি? লোকটাও নিশ্চয়ই এবার থেকে সাবধান হয়ে যাবে। পকেটে সব সময় ছুরি নিয়ে ঘোরে, তার মানে সাংঘাতিক লোক।

একবার বিমান ভাবল, এক্ষুনি ব্যাঙ্কে ফিরে গিয়ে প্রিয়ব্রতদাকে সব কথা বলে। কিন্তু প্রিয়ব্রতদা যদি সব শুনে বকুনি দিতে শুরু করে? চোখের সামনে দিয়ে ডাকাতটা পালিয়ে গেল!'

পার্কের ছেলেগুলো বিমানকে ঘিরে ধরে একসঙ্গে সবাই মিলে কথা বলছে। বিমান কোনরকমে তাদের বুঝিয়ে-সুঝিয়ে. সেখান থেকে সরে পড়ল।

## ৪

পরের দিন সকালেই প্রিয়ব্রত এসে হাজির। ব্যস্ত হয়ে জিজ্ঞেস করল, 'তুই কাল ওরকম করছিলি কেন? তোর শরীর খারাপ লাগছিল?' বিমান আগে থেকেই ঠিক করে রেখেছিল যে, ভূতের ব্যাপারটা কারুকে বলবে না। দিন-দুপুরে কেউ কখনও ভূত দেখে? প্রিয়দা নিশ্চয়ই হাসবে। তাহলে ওটা চোখের ভুলই হবে। বুধ সিং

একেবারে বিমানের কোলের ওপর মাথা রেখেই মরে গিয়েছিল কিনা, সেইজন্যই ওকে ভোলা যাচ্ছে, না।

বিমান বলল, 'নাঃ, কিছু হয়নি, তোমাকে ওই রকম পোশাকে দেখে চমকে গিয়েছিলাম।'

প্রিয়ব্রত বলল, 'তুই এমন একটা ভাব করলি, যেন অজ্ঞান হয়ে পড়েই যাবি। যাক গে, তুই ব্যাঙ্কে সন্দেহজনক কারুকে দেখলি?'

'না। শোন না, তারপর কি হল!'

'কি হয়েছে?'

'একটা ডাকাতকে একেবারে হাতেনাতে ধরে ফেলেছিলাম।'

'কি?'

বিমান তখন পার্কের পাশের ঘটনাটা সব বলল। শুনতে শুনতেই প্রিয়ব্রতর মুখটা গম্ভীর হয়ে যাচ্ছিল, শেষ হবার পর সে ধপাস করে চেয়ারে বসে পড়ল। হতাশভাবে বলল, 'যাঃ তুই এরকম একটা কেলেংকারি করলি?'

বিমান বলল, 'কি করব! লোকটা ছুরি বার করল যে। নইলে আমরা সবাই মিলে লোকটাকে ধরে রাখতে পারতাম!'

'ওই রকমভাবে ডাকাত ধরে! এখনও ছেলেমানুষ রয়ে গেলি!'

'তা হলে কি করে ধরতাম বল?'

লোকটাকে ধরাই উচিত হয়নি!'

'ধরা উচিত হয়নি? এমনি-এমনি ছেড়ে দেব?'

'নিশ্চয়ই! আরে বুদ্ধুরাম, ওই রকমভাবে কেউ ডাকাত ধরে? তুই সব নষ্ট করে দিলি।' 'তাহলে আমার কি করা উচিত ছিল?'

'তোর উচিত ছিল লোককে কিছু না বলে ওর পেছন পেছন যাওয়া। লোকটা যখন ট্যাক্সি থেকে নেমেছিল, তখন নিশ্চয়ই কাছাকাছি কোনও বাড়িতে যেত। তোর উচিত ছিল সেই বাড়িটা দেখে আসা। একবার আস্তানাটা চিনতে পারলে দলসুদ্ধ সবাইকে ধরা যেত।'

বিমান একটু থতমত খেয়ে গেল। এ কথাটা তো ঠিক। অনেক বইতেই সে পড়েছে যে ডিটেকটিভরা অনেক সময় চোর-ডাকাতদের অনুসরণ করে, প্রথমেই ধরে না। অত বড় লম্বা-চওড়া লোকটাকে ধরার চেয়ে অনুসরণ করাই তো সুবিধের ছিল অনেক।'

প্রিয়ব্রত বলল, 'এর পর এ পাড়ায় আর লোকটা আসবেই না। ওখানে যদি ওদের কোনও আস্তানা থেকে থাকত, সেটাও নিশ্চয়ই তুলে দিয়েছে।'

বিমান চুপ করে বসে রইল।

প্রিয়ব্রত বলল, 'যাক গে, যা হবার হয়ে গেছে। চল, আমার সঙ্গে দমদম যাবি?'

'দমদমে, কেন?'

'ঘুঘুডাঙা রেল স্টেশন থেকে মাইল দেড়েক দূরে একটা ডেড বডি পাওয়া গেছে।'

বিমান লাফিয়ে উঠল। উত্তেজিতভাবে বলল, চল, এক্ষুনি চল!'

ঝটপট প্যান্ট-শার্ট বদলে নিল বিমান। শু পড়ল। তারপরই যেই বেরুতে যাবে, সেই সময় বাবা ডাকলেন।

বিমানকে বাইরে যাবার পোশাকে তৈরি দেখে বাবা জিজ্ঞেস করলেন, 'কোথায় যাচ্ছিস এখন?'

বিমান বেশ ভারিক্কিভাবে বলল, 'প্রিয়দার সঙ্গে দমদমে যাচ্ছি।'

বাবা প্রিয়ব্রতর দিকে তাকালেন অবাকভাবে। প্রিয়ব্রত বলল, 'সেই যে ...'

বাবা বললেন, 'সে-ব্যাপারে বিমান কি করবে? না, না, ওসব খুনে-ডাকাতদের ব্যাপারে বিমানের যাবার দরকার নেই।'

বাবা কোনও ব্যাপারে একবার 'না' বললে, আর 'হ্যাঁ' করান খুব শক্ত। বিমান একটু দমে গেল। এরকম একটা দারুণ কান্ড থেকে সে বাদ পড়ে যাবে!

প্রিয়ব্রত বলল, 'চলুক না,আমার সঙ্গেই তো যাচ্ছে, কোনও ভয় নেই।'

বাবা বললেন, 'তুমি পুলিশে কাজ কর, তুমি তো যাবেই। কিন্তু ও কেন পড়াশুনো ফেলে ছোটাছুটি করতে যাবে?'

'ওকে দরকার আমাদের। ও হয়তো লোকগুলিকে চিনতে পারবে।'

'ও কি করে চিনবে? লোকগুলোর মুখ ঢাকা ছিল। পুলিশের সঙ্গে বেশি ঘোরাঘুরি করলে ডাকাতরা যদি ওকেই চিনে ফেলে?'

'ঠিক আছে, আর কখনও যাবে না, আজকে শুধু যাক — আমি ডেপুটি কমিশনারকে বলে এসেছি যে, ওকে নিয়ে যাব।'

অনেক ঝোলাঝুলি করে প্রিয়ব্রত বাবাকে রাজি করাল। বাবা তবুও গজগজ করতে লাগলেন।

নিচে জিপ গাড়ি দাঁড়িয়েছিল। প্রিয়ব্রত অন্যদিন এমনিই বাসে চেপে আসে কিংবা ট্যাক্সিতে। বিমানের একটু গর্ব-গর্ব ভাব হল। আজ পুলিশের জিপ এসেছে তাকে নিয়ে যাবার জন্য।

গাড়িতে যেতে যেতে প্রিয়ব্রত বলল, 'তোর তো ডেড বডি দেখার অভ্যেস নেই, ভয়-টয় পাবি না তো?'

'না, ভয় পাব কেন?'

'আমরা তিনটে ব্যাঙ্কে ফাঁদ পেতে রেখেছি, ব্যাটারা পা দেবেই ঠিক।'

'তুমি রোজ দারোয়ান সেজে বসে থাক?'

'হ্যাঁ।'

বিমান হেসে ফেলল। প্রিয়ব্রত জিজ্ঞেস করল, হাসছিস যে?'

'গোঁফ লাগিয়ে তোমায় যা মজার দেখাচ্ছিল!'

প্রিয়ব্রত বলল, 'একবার একদল ডাকাতকে ধরবার জন্য আমি একমাস খবরের কাগজে হকার সেজেছিলাম। রোজ ভোরবেলা সাইকেলে চেপে একটা গলির সব বাড়িতে কাগজ দিতাম।'

'তারপর কি হল?'

'একটা বিশেষ বাড়ির ওপর নজর রাখতাম। দেখতাম, ভোরবেলা কারা সেই বাড়িতে আসে। সাধারণত ক্রিমিনালদের মিটিং ভোরের দিকেই হয়। সেবার এক ঝাঁকে এগারো জনকে ধরেছিলাম।'

গাড়ি এসে গেছে দমদমে। গাড়ি থেকে নেমে রেল লাইনের কাছে আসবার পর দেখা গেল দূরে ছোটখাট একটা ভিড় জমে আছে। আরও কয়েকজন পুলিশকেও দেখা যাচ্ছে। প্রিয়ব্রত বলল, 'যতদূর মনে হচ্ছে, আমাদের ডাকাতদের কেউ নয়। রেল-লাইনের পাশে সাধারণত স্মাগলারদের ডেডবডিই পাওয়া যায়।'

প্রিয়ব্রত অফিসের ডেপুটি কমিশনারও এসে গিয়েছিলেন। খুব লম্বা মতো একজন লোক, একদম পুলিশের মতন দেখতে নয়, হাসি-হাসি মুখ। কোমরে রিভলভার-টিভলভার কিছু নেই। প্রিয়ব্রত ডেপুটি কমিশনারের সঙ্গে বিমানের আলাপ করিয়ে দিলেন।

তিনি বললেন, 'চল, একবার দেখা যাক?'

ভিড় ঠেলে ওরা এগল। প্রিয়ব্রত দেখল দুটো পুলিশ-কুকুরও এসে গেছে। তাদের গলার চেন শক্ত করে ধরে আছে একজন, কুকুর দুটো জিব বার করে হা-হা করছে।

মৃতদেহটা রেল লাইনের পাশে গড়ান জায়গাটার পড়ে আছে কাত হয়ে। মনে হয়, কেউ যেন ছুড়ে ফেলে দিয়ে গেছে।

প্রিয়ব্রত পকেট থেকে একটা কালো কাপড় বার করে বিমানকে বলল, 'আমি ওর মুখের খানিকটা ঢেকে দিচ্ছি, তারপর দ্যাখ চিনতে পারিস কিনা!'

বিমান বলল, 'দাঁড়াও!'

বিমানের চোখ দুটো গোল গোল হয়ে গেছে। গলা দিয়ে ঠিক আওয়াজ বেরুচ্ছে না। কোনোক্রমে বলল, 'এতো, সেই —'

প্রিয়ব্রত ব্যস্ত হয়ে জিজ্ঞেস করল, 'চিনতে পেরেছিস?'

বিমান বলল, 'এ তো সেই কালকের ট্যাক্সি ডাইভার।'

প্রিয়ব্রত অবিশ্বাসের সঙ্গে বলল, 'কি? ঠিক বলছিস?'

'হ্যাঁ। কোন ভুল নেই।'

ডেপুটি কমিশনার জিজ্ঞেস করলেন, 'কোন্ ট্যাক্সি ড্রাইভার?'

প্রিয়ব্রত খুব সংক্ষেপে তাঁকে কালকের ঘটনাটা শোনাল।

ডেপুটি কমিশনার শিস দিয়ে উঠলেন। তখনও হাসি-হাসি মুখেই বললেন, 'তা হলে তো এরা সাধারণ ডাকাতের চেয়েও অনেক সাংঘাতিক ক্রিমিনাল। প্রিয়ব্রত, এই ছেলেটিকেও কিন্তু এবার থেকে সাবধানে রাখতে হবে!'

আরও চল্লিশ-পঁয়তাল্লিশ মিনিট সেখানে থাকবার পর ওরা ফিরে এল গাড়ির কাছে। ডেপুটি কমিশনার বললেন, 'প্রিয়ব্রত, তুমি আর বিমান আমার গাড়িতেই এস। আমি তোমাদের নামিয়ে দিচ্ছি।'

ডেপুটি কমিশনারের গাড়িটা জিপ নয়, অ্যামবাসাডর তারই ভেতরে ওয়ারলেস ফিট করা। কারা যেন মাঝে মাঝে ইংরেজি সিনেমার লোকেদের মতন জড়ান ইংরেজিতে কি সব বলে, গাড়ির কেউ তা মন দিয়ে শোনেও না, উত্তরও দেয় না। ড্রাইভারের পাশে আর একজন লোক সব সময় চুপ করে বসে থাকে।

গাড়ি খানিকটা দূর চলার পর ডেপুটি কমিশনার বললেন, 'শুধু একটা ট্যাক্সি-ড্রাইভারকে ওরা খুন করল কেন?'

প্রিয়ব্রত বলল, 'স্যার, লোকটির দেহে কিন্তু কোনও আঘাতের চিহ্ন ছিল না।'

'লোকটার জিবটা বেরিয়ে এসেছে অনেকখানি। মনে হল খুব ভয় পেয়েছিল।'

'অত বড় চেহারার একজন শিখ ড্রাইভার কিসে ভয় পাবে? গলা টেপার কেস হতে পারে।'

'কিন্তু প্রশ্ন হচ্ছে, ড্রাইভারকে মারল কেন?'

প্রিয়ব্রত বলল, 'নিশ্চয়ই ওরা ট্যাক্সিটা চুরি করে পালিয়েছে!'

'তা তো হতেই পারে। সেটা একটা সোজা উত্তর। কিন্তু ডাকাতি করার সময় ওরা ট্যাক্সিতে আসেনি, কালো রঙের গাড়িতে এসেছিল — অন্য ডাকাতিগুলোতেও ওরা গাড়ি এনেছে। তার মানে ওদের গাড়ি আছে।'

'সেগুলোও চোরাই গাড়ি হতে পারে।'

'তা তো হতেই পারে। কলকাতা শহরে রোজ তের-চোদ্দখানা গাড়ি চুরি হয়।'

বিমান জিজ্ঞেস করল, 'ডাকাতরা সব সময় কালো রঙের গাড়ি চেপেই আসে কেন?'

প্রিয়ব্রত বলল, 'তার কারণ চট্ করে ভিড়ের মধ্যে মিশে যেতে পারে। শহরে এত অসংখ্য কালো গাড়ি আছে যে, কোনও একটা কালো গাড়ি দেখে কেউ কিছু মনে রাখতে পারে না।'

ডেপুটি কমিশনার বললেন, 'আচ্ছা ভাই বিমান, তুমি একটা জিনিস বলতে পারবে? কলকাতায় দু-রকম ট্যাক্সি চলে, এক রকম হচ্ছে হলদে-কালো রঙের আর এক-রকম শুধু হলদে। ওই ট্যাক্সিটা কোন রঙের ছিল?'

'শুধু হলদে।'

'নম্বরটা কি দেখেছিলে?'

'নম্বর তো দেখবই। ডাকাতটা ট্যাক্সি করে পালাল, আর আমি তার নম্বর দেখব না?'

প্রিয়ব্রত চিৎকার করে বলল, 'তা হলে এতক্ষণ বলিসনি কেন?'

'আমি ভেবেছিলাম, ডাকাতটা তো একটু বাদেই ট্যাক্সি থেকে নেমে যাবে, তাই ওই নম্বরটা আর কোনও কাজে লাগবে না।'

'সব কিছুই কাজে লাগে।'

ডেপুটি কমিশনার মিষ্টি গলায় জিজ্ঞেস করলেন, 'মনে আছে নম্বরটা?'

'ডব্লু-বি-টি জিরো টু ফাইভ সেভেন।'

ডেপুটি কমিশনার একটু ঝুঁকে সামনের সিটে চুপ করে বসে থাকা লোকটিকে নম্বরটা বলে দিলেন। সেই লোকটি নম্বরটা এমনভাবে বিড়বিড় করতে লাগল, যেন সেটা মুখস্থ করছে। লোকটা নিশ্চয়ই গবেট, নইলে সামান্য একটা গাড়ির নম্বর অতবার মুখস্থ করতে হয় কেন?'

ডেপুটি কমিশনার প্রিয়ব্রতকে বললেন, 'সকালে চা খেয়েছ? নইলে রাস্তার ধারের কোনও দোকান থেকে ...'

প্রিয়ব্রত বলল, 'আমরা খেয়েছি। আপনি যদি খেতে চান ....'

আমি তো সকালে পাঁচ কাপ চা খাই। চার কাপ হয়ে গেছে। আচ্ছা, এখন থাক।'

প্রিয়ব্রতকে খুব উত্তেজিত দেখালেও ডেপুটি কমিশনার আগের মতনই শান্ত। ঠোঁটে হাসি লেগে আছে। তিনি মনে মনে কিছু একটা হিসেব করে বললেন, 'পর পর যে কটা ডাকাতি হয়েছে, সব গুলোই যদি এই একটা দলই করে থাকে, তা হলে ওরা অন্তত আট লাখ টাকা পেয়েছে। কম টাকা নয়। এত টাকা নিয়ে লোকগুলো করবে কি?'

এই বলে তিনি আপন মনে হাসতে লাগলেন।

প্রিয়ব্রত বলল,'এই ধরনের ডাকাতরা যখন-তখন খুন করে না। সে-কথা অগ্রাহ্য করে ডেপুটি কমিশনার আবার বললেন, 'ডাকাতরা এত টাকা নিয়ে কি করে বলতে পার? সব সময়েই তো তারা পালিয়ে পালিয়ে বেড়ায়। ভোগ করে কখন? এই ধর না, সারা রাত গাড়ি চালিয়ে ওরা নিশ্চয়ই মালদা পার হয়ে গেছে! 'প্রিয়ব্রত অবাক হয়ে বলল, 'মালদা? ওরা মালদায় যাবে কেন?'

'দমদম দিয়ে যারা গাড়িতে পালায়, তারা সাধারণত বহরমপুরের দিকের হাইওয়ে ধরে। তারপর ফরাক্কা পেরিয়ে সোজা দৌড়!'

ওয়ারলেসে তখনও বকবক করে যাচ্ছে । কথা বোঝা না গেলেও বিমান এবার শুনতে পেল, ট্যাক্সির নাম্বারটা উচ্চারণ করছে বেশ কয়েকবার। অর্থাৎ পুলিশ থেকে নাম্বারটা চারিদিকে জানিয়ে দিচ্ছে। কিন্তু ডাকাতরা তো যখন-তখন গাড়ির নাম্বার পাল্টে ফেলে। তা হলে কি লাভ হবে?

ডেপুটি কমিশনার বিমানের মুখের দিকে তাকিয়ে বললেন, 'গত এক মাস ধরে ফরাক্কা ব্রিজে সব গাড়ির নম্বর লিখে রাখা হচ্ছে।'

তারপরই তিনি ড্রাইভারকে বললেন, 'গাড়ি থামাও!'

ড্রাইভার খ্যাঁচ করে ব্রেক কষে রাস্তার পাশে গাড়ি দাঁড় করালেন। প্রিয়ব্রত জিজ্ঞেস করলেন, 'স্যার, আপনি কি এখানে চা খাবেন?'

তিনি বললেন, 'না।'

তারপর চুপ করে বসে রইলেন। যেন ধ্যান করছেন। প্রিয়ব্রত আর বিমান দুজনেই অবাক হয়ে তাকিয়ে রইলেন।

একটু বাদে পেছন থেকে একটা জিপ খুব জোরে ছুটে এসে গাড়িটার পাশে থামল। সেটা থেকে একজন পুলিশ অফিসার নেমে ঠকাস করে জুতোর শব্দ করে স্যালুট করতেই ডেপুটি কমিশনার ব্যস্তভাবে জিজ্ঞেস করলেন, 'কোথায়?'

'স্যার, ময়নাগুড়ির কাছে।'

তিনি প্রিয়ব্রতর দিকে ফিরে বললেন, 'বলেছিলাম না! উত্তর বঙ্গটাই পালাবার পক্ষে সবচেয়ে ভাল জায়গা!'

প্রিয়ব্রত উর্ধ্বশ্বাসে জিজ্ঞেস করল, 'কি হয়েছে, স্যার? ময়নাগুড়িতে কি হয়েছে?'

বাইরের পুলিশটি বলল, 'ময়নাগুড়ি থেকে তিন মাইল দূরে রাস্তার ধারে ওই ট্যাক্সিটা উল্টে পড়ে আছে। ভেতরে একটা ডেডবডি।'

ডেপুটি কমিশনার আবার শিস দিয়ে উঠলেন। তারপর প্রিয়ব্রতর দিকে চোখ নাবিয়ে জিজ্ঞেস করলেন, 'কি?'

'আমাদের এক্ষুনি যাওয়া উচিত।'

'যাও!'

'আমি তাহলে ওই জিপটা নিচ্ছি। আপনি আমার বাড়িতে একটা খবর পাঠাবার ব্যবস্থা করবেন।'

'তা করব। একা যাবে, না স্কোয়াডের আর দু-একজনকে সঙ্গে নেবে?'

'আমি এগিয়ে পড়ি। দরকার হলে চক্রবর্তী আর মিত্তির পরে আসবে।'

'ঠিক আছে; পরে আমি ওদের প্লেনে শিলিগুড়ি পাঠিয়ে দেব. এই ছেলেটিকে আমি বাড়ি পৌঁছে দিচ্ছি।'

প্রিয়ব্রত গাড়ি থেকে নেমে পড়েছে। সে দরজা বন্ধ করার আগেই বিমান বলল, 'আমিও যাব!'

প্রিয়ব্রত বলল, 'তুই কোথায় যাবি? পাগল নাকি? মেসোমশাই দারুণ রেগে যাবেন।'

'কিছু হবে না। আমি যাবই।'

'স্যার, আপনি ওকে বারণ করুন।'

ডেপুটি কমিশনার মুচকি হেসে বললেন, 'যাক না। ও গেলে আইডেন্টিফিকেশনের সুবিধে হবে!'

আর কথা না বাড়িয়ে বিমান তাড়াতাড়ি গিয়ে জিপটায় উঠে পড়ল। প্রিয়ব্রত গোমড়া মুখে তার পাশে এসে বলল, 'তোকে নিয়ে এখন ঝঞ্ঝাটে পড়লাম! যদি তোর কোনও বিপদ-টিপদ হয়! আমাদের ডি-সি-ও এমন পাগল!'

গাড়ি ছুটল কৃষ্ণনগরের দিকে। অন্য পুলিশ অফিসারটি দমদমের কাছে নেমে গেছে। বিমান জিজ্ঞাসা করল, 'প্রিয়দা তোমার কাছে রিভলভার আছে?'

'কেন?'

'ডাকাত ধরতে যাচ্ছ রিভলভার থাকবে না?'

প্রিয়ব্রত জামাটা উঁচু করে দেখাল। বিমান বলল, 'আমাকে একটু দাও তো। আমি কখনও রিভলভার ছুঁয়ে দেখিনি!'

সেটা হাতে নিয়ে বিমান ঘুরিয়ে-ফিরিয়ে দেখতে লাগল। জিনিসটা খুব ঠান্ডা। এটার ভেতর থেকে আগুন গরম বুলেট বেরুতে পারে, ভাবাই যায় না।

'আমি একবার চালাব?'

'তারপর তুই অ্যাকসিডেন্ট করে মর, আর আমি খুনের দায়ে ধরা পড়ি!'

'অ্যাকসিডেন্ট হবে কেন? তুমি শিখিয়ে দাও!'

'একটা বুলেটের দাম কত জানিস?'

'কে এখানে হিসেব নিচ্ছে? অত কিপটেমি করছ কেন? আমি শিখে রাখলে পরে কাজে লাগতে পারে।'

রাস্তার দু'ধারে ফাঁকা মাঠ। ধারে কাছে মানুষজন নেই। গাড়িটা থামিয়ে প্রিয়ব্রত বিমানের রিভলভার শুদ্ধ ডান হাতটা চেপে ধরল। তারপর বলল, 'মাত্র একবার কিন্তু। দূরে ওই গাছটার দিকে টিপ কর। মনে রাখবি, হাতটা যেন পিছনের দিকে চলে না আসে। এই সেফ্টি ক্যাচ্। এটাকে রিলিজ করে তারপর ....'

হ্-ই-স শব্দে বুলেটটা বেরিয়ে গেল। বিমানের হাতে জোর একটা ঝাঁকুনি লাগল শুধু, গুলিটা দূরে গাছটায় লাগল কিনা তা বোঝা গেল না।

প্রিয়ব্রত বলল, 'থাক, যথেষ্ট হয়েছে।'

তারপর ঘড়ি দেখে বলল, 'শিলিগুড়ি পৌঁছতে আমাদের রাত নটা বেজে যাবে। ওদের ট্যাক্সিটা অত তাড়াতাড়ি ময়নাগুড়ি পৌঁছাল কি করে, সেটাই আশ্চর্য।'

ওরা মালদায় একটা হোটেলে ভাত খেয়ে নিল। তারপর আবার জিপ ছুটল। শিলিগুড়ি পৌঁছে গেল নটার অনেক আগেই। তারপর ময়নাগুড়ি আর খুব বেশি দূর নয়। প্রিয়ব্রত প্রথমেই চলে এল থানায়। সেখানকার ও-সিকে নিয়ে এল স্পটে।

ট্যাক্সিটা রাস্তা থেকে মাঠের মধ্যে নেমে পড়ে কাত হয়ে আছে। চারিদিকে ঘুটঘুটে অন্ধকার। জোরাল টর্চের আলোয় হলদে ট্যাক্সিটা চক্‌চক্ করছে। প্রিয়ব্রত সেটার কাছে গিয়ে দরজা খুলে উঁকি দিল। তারপর চেঁচিয়ে জিজ্ঞেস করল, 'ডেড বডি কোথায় রেখেছেন?' ও-সি বললেন, 'আপাতত থানাতেই রাখা আছে।'

'গাড়িটা এখানে কখন দেখা গেছে?'

'সকাল থেকেই তো, মনে হয় কাল রাত্তিরেই ...'

'তা হতেই পারে না। শুনুন, ট্যাক্সিটা কাল রাত্তিরে কলকাতা থেকে ছেড়েছে। যত জোরেই আসুক, আজ সকাল ছটা-সাতটার আগে এখানে পৌঁছান অসম্ভব। সুতরাং অ্যাকসিডেন্টটা হয়েছে দিনের আলোয়। অ্যাকসিডেন্টটা কেউ না কেউ দেখে থাকতে পারে। ট্যাক্সির অন্য লোকেরা নিশ্চয়ই অন্য কোনও গাড়িতে গেছে। সে সম্পর্কে কিছু খোঁজ নিয়েছেন?'

'কিছু তো খবর পাইনি!'

প্রিয়ব্রত বিরক্তভাবে বলল, 'খবর কি আর আপনা-আপনি আসে? চলুন, ডেড বডিটা দেখে আসা যাক্!'

থানার পেছন দিকের বারান্দায় একটা কম্বল মুড়ে মৃতদেহটি রাখা হয়েছে। বিমানের গা ছমছম করতে লাগল। এবার সে কাকে দেখবে? পার্কের কাছে যে-লোকটাকে দেখেছিল?

প্রিয়ব্রত হাঁটু মুড়ে বসে নিজেই মৃতদেহের মুখ থেকে কম্বলটা সরিয়ে দিল। তারপর সে নিজেই একটা ভয়ের শব্দ করে উঠল।

মৃতের মুখখানা বীভৎস। চোখ দুটো যেন ঠেলে বেরিয়ে এসেছে। মৃত্যুর আগে লোকটা যেন প্রচন্ড ভয় পেয়েছিল। সম্ভবত তাকে মারা হয়েছে গলা টিপে।

'একে চিনতে পারছিস?'

বিমান নিঃশব্দে দু'দিকে ঘাড় নাড়ল।

'কি?'

'আমি একে দেখিনি কখনও।'

'ভাল করে তাকিয়ে দ্যাখ।'

প্রিয়ব্রত পকেট থকে কালো রুমালটা বার করে লোকটার মুখের খানিকটা অংশ ঢেকে দিল। তাতে লোকটার চোখ দুটো বেশি করে দেখা গে ' বিমান মুখটা ফিরিয়ে নিয়ে বলল. 'উঃ, আমি আর তাকাতে পারছি না। প্রিয়দা আমি সত্যিই চিনতে পারছি না।'

প্রিয়ব্রত একটু দমে গেল। কম্বল দিয়ে আবার মৃতদেহটা ঢেকে দিয়ে বলল, 'তাহলে কি মিছিমিছি এতটা দূরে এলাম?'

ও সি-র দিকে তাকিয়ে আবার বলল, 'এই লোকটার পকেটে কি-কি পাওয়া গেছে, আমি একটু দেখতে চাই।'

'কিছুই পাওয়া যায়নি।'

'অ্যাঁ?'

'লোকটার পকেটে এক টুকরো কাগজ পর্যন্ত ছিল না। ওর সঙ্গের লোকেরা সবকিছু নিয়ে গেছে। আমার ধারণা কি জানেন? ট্যাক্সিটার ঠিক অ্যাকসিডেন্ট হয়নি।

লোকটাকে আগে খুন করে তারপর কেউ ইচ্ছে করে ট্যাক্সিটা মাঠের দিকে চালিয়ে দিয়েছে।'

প্রিয়ব্রত সাবান দিয়ে হাত ধুতে ধুতে বলল, 'তা আবার হয় নাকি? গাড়ি কি বাইরে থেকে চালান যায়? গাড়ি চালাতে গেলে কারুকে ভেতরে বসতেই হবে।'

'গাড়িটা ঠেলে গড়িয়ে দিতে পারে।'

'তা হতে পারে। কিন্তু তাতে কিছু আসে যায় না। বাকি লোকগুলো গেল কোথায়? তারা তা হলে নিশ্চয়ই অন্য একটা গাড়ি জোগাড় করেছিল। একটু খোঁজ নিতে পারেন, এ-অঞ্চলে কারুর গাড়ি কিংবা ট্যাক্সি চুরি গেছে কিনা?'

ও-সি বললেন, 'আমি এক্ষুনি চারিদিকে খবর পাঠাচ্ছি।'

বেশ রাত হয়ে গেছে, এখন আর কিছু করার উপায় নেই। সারাদিন জিপে এসে প্রিয়ব্রত আর বিমান দুজনেই ক্লান্ত। খিদেও পেয়েছে।

ওদের দু'জনের জন্য খাবারও তৈরি হয়ে আছে। রাত্তিরে থাকার জন্য ঘর ঠিক হয়ে আছে ডাকবাংলোয়। ডেপুটি কমিশনার দুপুরেই কলকাতা থেকে খবর পাঠিয়েছিলেন যে, ওরা আসছে।

ডাকবাংলোয় এসে খাওয়া-দাওয়া সেরে নিল। ও-সি কে বলে রাখা হল যেন কোনও রকম খবর পাওয়া গেলে তক্ষুনি প্রিয়ব্রতকে জানান হয়। ঘরের মধ্যে পাশাপাশি দুটো খাট। ফরসা চাদর পাতা। প্রিয়ব্রত বলল, 'কাল সকালেই একসেট করে জামাকাপড় কিনে নিতে হবে। কিছুই তো আনা হয়নি! তুই এবার শুয়ে পড় বিমান!'

বিমান বলল, ' কি রকম মজা লাগছে! সকালবেলা ছিলাম কলকাতায়, রাত্তিরে শুয়ে আছি ময়নাগুড়িতে। কোনদিন এখানে আসবার কথা ভাবিইনি। আমি যদি সেদিন বাবার চেকটা ভাঙাতে না যেতাম, তাহলে সেই ডাকাতিটাও দেখতাম না, এখানেও আসা হত না! তারপর তুমিই আবার এই কেসটা নিয়েছ. না হলে পুলিশ কি আমাকে এত পাত্তা দিত। কি রকম অদ্ভুত যোগাযোগ।'

প্রিয়ব্রত গম্ভীরভাবে বলল, 'তোর কথার উপর নির্ভর করে এতটা দূরে চলে এসেছি। সবটাই যদি ভুল হয়, হয়তো ট্যাক্সি ড্রাইভার খুনের সঙ্গে ডাকাতির কোনও সম্পর্কই নেই। এটা একটা অন্য দল।'

বিমান বলল, 'তোমাকে আমি একটা কথা বলতে পারি। কালকের পার্কের ধারে সেই ডাকাতটা যে এই ট্যাক্সিতে উঠেছিল তাতে কোনও সন্দেহ নেই। তাকে আমি দেখলে ঠিকই চিনতে পারব।'

'তুই যেমন তাকে চিনে রেখেছিস, তেমনি সেই লোকটাও তোকে দেখলে ঠিক চিনতে পারবে।'

' তা তো পারবেই।'

'আবার দেখা হলে লোকটা তোকে মোটেই পছন্দ করবে না।'

'তাতে আমার বয়ে গেছে!'

'সেইজন্যই ডেপুটি কমিশনার বলছিলেন তোকে সাবধানে থাকতে। তোকে এত দুর নিয়ে এসে ভুলই করেছি বোধহয়।'

দু'জনেই এক সময় চুপ করে গেল। বাইরে কোথায় যেন খর্‌র্‌-খর্‌র্‌ শব্দে একটা প্যাঁচা ডেকে উঠল। অনেকদূরে একটা মোটর গাড়ির আওয়াজ। তা ছাড়া, সব চুপচাপ। প্রিয়ব্রতর বড় বড় নিশ্বাস পড়ছে, বিমানের ঘুম আসছে না।

একটু পরেই বিমান খাট থেকে লাফিয়ে উঠে চিৎকার করতে লাগল, 'প্রিয়দা, প্রিয়দা।'

প্রিয়ব্রত ধড়মড় করে উঠে বলল, ' কি হয়েছে? এই বিমান, কি হয়েছে?'

বিমান দৌড়ে এসে প্রিয়ব্রতর হাত চেপে ধরল। সে ঠক ঠক করে কাঁপছে। প্রিয়ব্রত তাকে ধরে ঝাঁকুনি দিয়ে বলল, 'কি হয়েছে? বল্ না!'

প্রিয়ব্রত তাড়াতাড়ি আলো জ্বালাল। বিমানের মুখখানা কাগজের মতন সাদা। কোনও কারণে সে অসম্ভব ভয় পেয়েছে। ঘরের দরজা বন্ধই আছে।

প্রিয়ব্রত আবার তাকে একটা ঝাঁকুনি দিয়ে বলল, 'কি হয়েছে? কিছু দেখেছিস!'

বিমান আস্তে আস্তে বলল, 'কিছু না।'

'কিছু না মানে? স্বপ্ন দেখেছিস? তাতেই এত জোর চেঁচিয়ে উঠলি? আঃ, ছেলেমানুষ আর কাকে বলে।'

বিমান খাটের ওপর ধপ করে বসে পড়ে বলল, 'স্বপ্ন নয়। নিজের চোখে দেখেছি। ওইখানটাতে, ঠিক টেবিলের পাশটায় দাঁড়িয়েছিল।'

'দরজা বন্ধ কে আবার ওখানে আসবে। যা, চোখে মুখে জল দিয়ে আয়। মাথা গরম হয়ে গেছে তোর।'

'প্রিয়দা বিশ্বাস কর, আমি সত্যি সত্যি দেখেছি।'

'কাকে দেখেছিস, সেটা বলতে পারছিস না?'

'বুধ সিংকে।'

'সে কে?'

'বাঃ, ভুলে গেলে? সেই যে ব্যাঙ্কের দারোয়ানটা মারা গেল -- আমি স্পষ্ট দেখলাম। সে এসে দাঁড়িয়েছে, হাতছানি দিয়ে ডাকছে। এমন কি, একটা কি কথাও বলল, ঠিক বুঝতে পারলাম না, মনে হল যেন বলছে, মা দাঁড়িয়ে—'

'মা দাঁড়িয়ে? তার মানে কি?'

'কি জানি, আমিও তো বুঝতে পারছি না।'

প্রিয়ব্রত চিন্তিতভাবে মুখ নিচু করল। তারপর বলল, 'তোর শরীর এখনও দুর্বল আছে না রে?'

'না তো! আমার শরীর ঠিক আছে। তুমি ভাবছ আমি চোখের ভুল দেখেছি। কানেও ভুল শুনলাম? শোন প্রিয়দা, আমি এই বুধ সিংকে মাঝে মাঝেই দেখতে পাই। আধ মিনিট কি এক মিনিটের জন্য, তারপরই মিলিয়ে যায় —'

প্রিয়ব্রত গম্ভীরভাবে বলল, 'হুঁ!'

'তুমি বিশ্বাস করছ না তো? তুমি ভূতে বিশ্বাস কর না তো, তাইনা?'

'কোনও ভদ্রলোকই করে না!'

'আমিও করতাম না। ছেলেবেলায় করতাম অবশ্য, কিন্তু বড় হয়ে আর ... তবু ওটা কেন হচ্ছে? সত্যি সত্যি দেখতে পাচ্ছি। মনে হয় যেন লোকটা আমাকে কিছু বলতে চায়।'

'তুই ওর কথা বেশি ভাবছিস বোধহয়। তাতে অনেক সময় ওরকম হয়। লোকটা তোর কোলেই মাথা রেখে মরেছিল তো। সেইজন্য তুই ওকে ভুলতে পারছিস না। মানুষের কল্পনায় যে কত কি হতে পারে।'

'কিন্তু কল্পনায় এত স্পষ্ট দেখা যায়? যেমন তোমাকে দেখছি, সেইরকমভাবে ওকে দেখি — মাথা দিয়ে রক্ত পড়ছে, ঠোঁট নেড়ে কিছু বলতে যাচ্ছে — তবে খুব অল্প সময়ের জন্য -- কুড়ি সেকেন্ড, তিরিশ সেকেন্ড--'

'যারা আত্মায় বিশ্বাস করে, তারা বলে, অনেক সময় মৃত্যুর পরেও আত্মা শরীর ধরতে পারে — তবে বেশিক্ষণ থাকতে পারে না — যদিও এর কোনও প্রমাণ হয়নি, তা বিশ্বাস করা যায় না। যা ঘুমিয়ে পড় — অত চিন্তা করতে হবে না।'

কিন্তু ঘুমোতে যাওয়া হল না। এই সময় দরজায় খটখট্ শব্দ হল। প্রিয়ব্রত চেঁচিয়ে বলল, 'কে?'

'স্যার, আমি থানা থেকে আসছি।'

দরজা খুলে দেখা গেল, একজন সাব-ইন্সপেক্টর। সে বলল, 'স্যার, ও-সি আপনাকে একটা খবর দিতে বললেন। আজ দুপুরে ধূপগুড়িতে তিনজন লোক একটা জিপ ভাড়া করেছে। জিপওয়ালা প্রথমে ভাড়া দিতে রাজি হয়নি। কিন্তু তারা বলেছে, যত টাকা লাগে দেবে। লোকগুলো এখানকার স্থানীয় লোক নয়।'

প্রিয়ব্রত বলল, 'হুঁ। তারা ঠিক কখন গেছে?'

'জিপটায় কয়েকটা টুকটাক সারাবার কাজ ছিল। বেরুতে বেরুতে ওদের প্রায় সন্ধে হয়ে গেছে।'

প্রিয়ব্রত দারুণ আফসোসের সঙ্গে বলল, 'ইস্! সন্ধে পর্যন্ত ওরা এত কাছে ছিল, কেউ ধরতে পারেনি। ওঁরা কোন্ দিকে গেছে, তা কেউ বলতে পারছে?'

'গ্যারেজের একটা ছেলে বলেছে, ওদের কথাবার্তা শুনে মনে হয়েছে মাদারিহাটের দিকে যাবে।'

'মাদারিহাট কোথায়?'

'বীরপাড়া হয়ে যেতে হয়।'

'আচ্ছা ঠিক আছে। এত রাত্রে তো কিছু করার উপায় নেই। কাল সকালে দেখা যাবে!'

লোকটি চলে যাবার পর প্রিয়ব্রত দরজা বন্ধ করতেই বিমান বলল, 'প্রিয়দা, আমাদের এক্ষুনি যাওয়া উচিত!'

'এত রাত্রে গিয়ে কি হবে?'

'মাদারিহাট নামটা শুনলে না?'

'তাতে কি হয়েছে?'

'আমি ভেবেছিলাম বুধ সিং বলছে, মা দাঁড়িয়ে — আসলে সে মাদারিহাটই বলতে চাইছিল, আমি বুঝতে পারিনি। সে চায় আমরা মাদারিহাট যাই!'

'ধ্যাৎ যতসব গাঁজাখুরি কথা! বলছি না মাথা ঠান্ডা করে ঘুমোতে!'

বকুনি খেয়ে চুপ করে গেল বিমান। প্রিয়ব্রতও কিন্তু শুতে গেল না। বিছানার ধারে চিন্তিতভাবে দাঁড়িয়ে রইল। তারপর হঠাৎ আবার ফিরে বলল, 'চল, তাহলে যাওয়াই যাক। গিয়ে দেখি তো।'

চটপট তৈরি হয়ে নিল ওরা। ড্রাইভার সারাদিন গাড়ি চালিয়ে ক্লান্ত। তাকে আর জাগান হল না। প্রিয়ব্রতই জিপ চালিয়ে চলে এল থানায়। সেখানে সে কয়েকটা জরুরি নির্দেশ দিতে লাগল। রেডিও টেলিফোনে বীরপাড়া আর মাদারিহাট থানায় খবর দিয়ে রাখতে হবে, সে যাতে সেখানে গিয়ে যে-কোন সাহায্য পেতে পারে। জলপাইগুড়িতে এস.পি-এর কাছেও খবর দিয়ে রাখতে হবে।

ও-সি বললেন, 'আপনারা দু'জনেই শুধু যাবেন? সঙ্গে কনস্টেবল নেবেন না?'

প্রিয়ব্রত বলল, 'তার দরকার কি! পুলিশের প্রয়োজন হলে মাদারিহাট থানা থেকেই নিয়ে নেব। ওদের জানিয়ে রাখুন! আর দেরি করে লাভ নেই!'

প্রিয়ব্রত দ্রুত জিপ চালিয়ে ধূপগুড়িতে এসে গ্যারেজের সেই ছেলেটাকে খুঁজে বার করলে। তার কাছ থেকে সব কথা শুনল আবার। লোক দুটোর বর্ণনা নিল। একজন লম্বা মতন লোক আছে ঠিকই। মাদারিহাট যাবার রাস্তাটাও ঠিকমতন জেনে নিল। তারপর আবার স্টার্ট দিল গাড়িতে।

নিঝুম রাত, নির্জন রাস্তা। আকাশটাও মেঘলা, তাই জ্যোৎস্না নেই। দু'পাশে ফাঁকা মাঠ। মাঝে মাঝে দূরে মেঘের মতন জঙ্গল দেখা যায়।

প্রিয়ব্রত একটা সিগারেট ধরিয়ে বলল, 'কি রে বিমান, তোর ভয় করছে না তো?'

'আমার ভয় করবে কেন?'

'এ রাস্তায় প্রায়ই ডাকাতি হয়। অবশ্য পুলিশের জিপ দেখে ডাকাতরা কাছে ঘেঁষবে না। হাতিও বেরোয় মাঝে মাঝে। এই বর্ষার সময়েই বেশি। দেখবি হয়তো রাস্তার মাঝখানে একটা দাঁতাল হাতি শুয়ে আছে!'

'ভালই তো হবে। আমি কখনও হাতি দেখিনি।'

বিমান রাস্তার দু'পাশে জঙ্গলের দিকে খুব আশা করে তাকিয়ে রইল, যদি একটা হাতি দেখা যায়। এমন ঝুপসি অন্ধকার যে এক এক সময় মনে হয়, সত্যিই বুঝি সার বেঁধে কারা সব দাঁড়িয়ে আছে।

প্রিয়ব্রত খুব গম্ভীর। তাকে খুব চিন্তিত মনে হচ্ছে। বিমান জিজ্ঞেস করল, 'কি ভাবছ, প্রিয়দা?'

'তোর কথাতেই তো এত দূর যাচ্ছি। কী জানি কি হবে। যে-কোনও লোকই খুব দরকার হলে একটা জিপ ভাড়া করতে পারে। যদি কারুর অসুখ করে, তাহলে যত টাকা লাগে তাও দিতে রাজি হবে। সুতরাং ওই লোক তিনটে যে ডাকাতই হবে তার কি মানে আছে!'

বিমান বলল, 'যাই হোক না, বেড়ান তো হচ্ছে!'

প্রিয়ব্রত ধমক দিয়ে বলল, 'ছেলেমানুষি করিস না। এতবড় একটা দায়িত্ব রয়েছে আমার মাথায়, আর এর মধ্যে তুই বেড়াবার কথা ভাবছিস!'

বীরপাড়া থানাতেও কোনও খবর পাওয়া গেল না। জিপের নম্বরটা অবশ্য প্রিয়ব্রত জোগাড় করেছে ধূপগুড়ি থেকে কিন্তু সেই নম্বরের একটা জিপ গেছে কিনা কেউ বলতে পারে না। পেট্রল পাম্পেও কোনও হদিস নেই।

এখান থেকে মাদারিহাট বেশি দূর নয়, আবার বেরিয়ে পড়ল প্রিয়ব্রত। জঙ্গল শুরু হয়ে গেছে। মাঝে-মাঝেই চা-বাগান আর জঙ্গল। নিশুতি রাত। কোথাও কোনও আওয়াজ নেই, শুধু জিপের গোঁ গোঁ আওয়াজ ছাড়া।

জিপের জোরাল হেড লাইটে দেখা গেল রাস্তার ধারে একটা গাড়ি উল্টে আছে। প্রিয়ব্রত আস্তে আস্তে গাড়ির গতি কমাল, তারপর একদম থামিয়ে দিয়ে বলল, 'জিপই তো মনে হচ্ছে। এরকম পর পর অ্যাকসিডেন্ট?'

প্রিয়ব্রত গাড়ি থেকে নেমে ওল্টানো জিপটার দিকে এগিয়ে গেল। সঙ্গে সঙ্গে দুটো ছায়ার মতন মানুষ জিপটার দুপাশ থেকে নেমে ঘিরে ধরল প্রিয়ব্রতকে। শক্ত একটা জিনিস দিয়ে তার মাথায় মারল। ঝুপ করে মাটিতে পড়ে গেল সে।

বিমান তখন সবেমাত্র নেমে দাঁড়িয়েছে। ওই দৃশ্যটা দেখে প্রথমেই তার মনে হল -- ইস্, প্রিয়দাটা এত ক্যাবলা, সঙ্গে রিভলভার রয়েছে, সেটা আগে বার করতে পারেনি!

তারপরই সে রাস্তা থেকে নেমে পাশের দিকে ছুটল। লোক দুটো চেঁচিয়ে উঠল, 'ওই আর একটা পালাচ্ছে। ধর ধর।' '

বিমান দৌড়ে জঙ্গলে ঢুকে গেল। লোক দুটো খুব কাছে এসে পড়েছে। তবু বিমান জানে লোকগুলো কিছুতেই তাকে দৌড়ে হারাতে পারবে না। এই রকমভাবে খানিকটা দৌড়ে সময় কাটালে যদি প্রিয়দার জ্ঞান ফিরে আসে।

কিন্তু তক্ষুনি গুলির শব্দ হল। লোক দুটো বিমানের দিকে গুলি ছুঁড়ছে। বিমান সঙ্গে সঙ্গে মাটিতে শুয়ে পড়ল। গুলির মুখে দৌড়বার কোনও মানে হয় না!

লোক দুটো দৌড়ে এসে বিমানকে ধরে ফেলল। লম্বা মতন লোকটা বিমানের মুখটা দেখেই বলল, 'এই তো সেই বিচ্ছুটা।'

বিমানও চিনতে পেরেছে। এই হচ্ছে সেই ' কী হচ্ছে কি', পার্কের পাশে যাকে দেখেছিল।

লম্বা লোকটি বলল, 'ওঃ এই ছোঁড়াটা কম জ্বালিয়েছে?'

অন্য লোকটা গাঁট্টাগোট্টা। তাকেও বিমানের চিনতে অসুবিধে হল না। ব্যাঙ্ক-ডাকাতির দিন এই রকম একটা লোককে সে দেখেছিল। আর একটা লোক কোথায়?

বিমানের কাঁধের কাছে কলার চেপে ধরে ওরা টানতে টানতে নিয়ে এল রাস্তার ওপরে। লম্বা লোকটা তার গালে ঠাস করে এক চড় মারল। বেঁটে লোকটা মারল এক ঘুসি।

তারপর ওরা দু'জনে পালা করে মারতে লাগল। ঝরঝর করে রক্ত পড়তে লাগল বিমানের নাক দিয়ে। লম্বা লোকটাই বেশি রাগের সঙ্গে মারছে।

বিমানের যেন একটা ক্ষীণ ধারণা ছিল, কেউ এসে তাকে এই সময় বাঁচিয়ে দেবে। হয়তো বুধ সিং-এর প্রেতাত্মা। বুধ সিং যদি সত্যিই ভূত হয়ে থাকে, তাহলে এই সময় তাকে সাহায্য করতে আসবে না? কিন্তু কেউ তো এল না। তাহলে সত্যিই চোখের ভুল?

এত মার সহ্য করা যায় না। এর থেকে অজ্ঞান হয়ে যাওয়াই ভাল। বিমান অজ্ঞানের ভান করে চোখ উল্টে চুপ করে পড়ে গেল মাটিতে।

লম্বা লোকটা তারপরেও বিমানের বুকে একটা লাথি মেরে বলল, 'আপদ কোথাকার!'

একটু দূরে প্রিয়ব্রত তখনও অজ্ঞান হয়ে পড়ে আছে; বিমান চোখ পিটপিট করে দেখতে লাগল।

লোক দুটো উল্টে পড়া জিপের কাছে গিয়ে জিনিসপত্র বার করে প্রিয়ব্রতর জিপে তুলতে লাগল। চারটে বাক্স আর কয়েকটা প্যাকেট। প্যাকেটগুলো দেখে মনে হয়, নানারকম খাবার-দাবার আছে। ওরা তো তিনজন ছিল, বাকি লোকটা কোথায় গেল!'

একটু বাদেই বিমান দেখতে পেল তাকে। জিপটা সোজা একটা গাছে ধাক্কা মেরেছে। সামনের সিট থেকে ওরা একজন লোককে টেনে বার করল! দেখেই বোঝা যায় মরা।

লম্বা লোকটা ভারি গলায় বলল, 'একেবারে শেষ হয়ে গেছে। ওঃ কি যে হল!'

গাঁট্টাগোট্টা লোকটা বলল, 'আমি জীবনে এরকম কখনও দেখিনি! চব্বিশ ঘন্টার মধ্যে তিনটে অ্যাকসিডেন্ট। এ কখনও হয়?'

লম্বা লোকটা বলল, 'শুধু তাই নয় প্রত্যেকেই কিরকম চ্যাঁচাচ্ছিল? কিছু একটা দেখে ভয় পেয়েছে। কালকে ট্যাক্সি-ড্রাইভারটা তো বেশ ভাল ছিল, আমাদের দলে ভিড়িয়ে নেওয়া যেত। আমাদের এক কথায় রাজি হয়ে গেল। তারপরই লোকটা

স্টিয়ারিং ছেড়ে এমন চ্যাঁচাতে লাগল — আমি তো ভেবেছিলাম, যশোর রোডেই আমরা সবাই অ্যাকসিডেন্টে মরব।'

'ঠিক যেন কেউ ওর গলা টিপে ধরেছিল! নাকি পেট ব্যথা করছিল!'

'ডাবু আর ছেনোর বেলাতেও তাই।'

'ঠিক যেন ভূতুরে ব্যাপার।'

মোটা লোকটা হঠাৎ চেঁচিয়ে বলল, 'ওরে বাবারে! এসব কি ব্যাপার! আমার দম আটকে আসছে। আমি আর পারব না!'

লম্বা লোকটা তার কাঁধ ধরে ঝাঁকুনি দিয়ে বলল, 'এই কী হচ্ছে কি? তুইও ঘাবড়ে গেলি নাকি? চল আর তো বেশি দূর নেই।'

'আমার ভয় করছে! সত্যিই খুব ভয় করছে।'

'আর ভয় নেই। নদীটা পার হলে আমরা একেবারে সেফ্ হয়ে যাব।'

ওরা গিয়ে প্রিয়ব্রতর জিপটায় উঠল। মোটা লোকটা বলল, 'এই দুটোকে কি ফেলে যাব? মাথা-খারাপ নাকি? ওদের ঠিক মতনগতি করতে হবে।'

লম্বা লোকটা নেমে এসে প্রিয়ব্রত আর বিমানকে তুলে এনে ছুঁড়ে দিল জিপের পেছন দিকে। লোকটার গায়ে দারুণ জোর। এরপর লোকটা ওদের সঙ্গীর মৃতদেহটাও এনে রাখল বিমানদের পাশে।

জিপটা চলতে শুরু করল। একটু বাদেই বিমান বুঝতে পারল, জিপটা বড় রাস্তা ছেড়ে একটা কাঁচা রাস্তা ধরেছে। অসম্ভব ঝাঁকুনি, মনে হচ্ছে যেন হাড়পাঁজরা সব গুঁড়ো হয়ে যাবে। পাশেই একটা মরা পড়ে আছে বলে ঘেন্নাও করছে খুব। দু-একবার ছোঁয়া লাগছে, মড়ার শরীর খুব ঠান্ডা হয়। প্রিয়ব্রত তখনও অজ্ঞান। বিমানেব ভয়, প্রিয়দা মরে যায়নি তো?

সে ঠ্যালা দিয়ে প্রিয়ব্রতকে জাগাবার চেষ্টা করল। কোনও সাড়া পেল না। তবে প্রিয়ব্রতর শরীরটা গরম। বিমান প্রিয়ব্রতর কোমরের কাছে হাত দিয়ে দেখল রিভলভারটা পাওয়া যায় কিনা। কিন্তু সেটা ওরা আগেই নিয়ে নিয়েছে।

গাড়ির গতি খুব বেশি নয়। বিমান ইচ্ছা করলে এখনও ওদের অলক্ষে গাড়ি থেকে লাফিয়ে পড়তে পারে। কিন্তু একা গিয়ে সে কি করবে? প্রিয়দার তা হলে কি হবে? দেখা যাক এরপর কী হয়!

কান খাড়া করে সে ওদের কথা শুনতে লাগল। গাড়ি চালাচ্ছে মোটা লোকটা। সে এক সময় বলল, 'কপু, আমার গাড়ি চালাতে ভয় করছে। এ পর্যন্ত যে-কজন গাড়ি চালিয়েছে, তারাই গেছে।' লম্বা লোকটা বলল, 'দ্যাখ, আমি তো গাড়ি চালাতে জানি না, না হলে আমিই চালাতুম।'

'আমার যদি কিছু হয়?'

'কি হবে! তুই ভয় পাচ্ছিস কেন?'

'ভয় পাব না? ট্যাক্সিওয়ালাটার কথা বাদ দে। আমাদের দলের দুটো লোক আজ গাড়ি চালাতে গিয়ে তো মরল।'

'অ্যাকসিডেন্ট করলে কি করা যাবে?'

'সবাই এরকম অ্যাকসিডেন্ট করে একদিনে? বিলু তো সাংঘাতিক ভাল গাড়ি চালাত। কোনদিন অ্যাকসিডেন্ট করেনি। সাহসও ছিল দারুণ। সে হঠাৎ ভয় পেয়ে চ্যাঁচাতে লাগল ময়নাগুড়ির কাছে।'

'আমার মনে হয় বিলুর কোনও অসুখ ছিল আমরা জানতুম না।'

'আমার তো মনে ও চোখের সামনে কিছু দেখে ভয় পাচ্ছিল।'

'কি দেখবে? আমরা কেউ দেখলাম না, ও একা দেখবে!'

'যাই হোক আমিও যদি অ্যাকসিডেন্টে মরি, তুই আমার বউ আর বাচ্চাদের দেখিস।'

'যাঃ কী যে বলছিস! আর তো সামান্য রাস্তা। গাড়ি এত আস্তে চলছে, কোনও অ্যাকসিডেন্ট হতে পারে না। শুধু শুধু কতটা দেরি হয়ে গেল। এখন নৌকোটা থাকলে হয়।'

'কোনক্রমে যদি চুয়াপাড়া পৌঁছতে পারি, তাহলে আমার টাকার ভাগ দিয়ে দিবি। আমি এ-লাইন ছেড়ে দেব একেবারে।'

'আর কে এই লাইনে থাকছে! যথেষ্ট হয়েছে।'

খানিক বাদেই জিপ থামল। ওরা দুজনে জিপ থেকে নেমেই কার নাম ধরে যেন ডাকল। একটা সাড়াও পাওয়া গেল।

ভিজে-ভিজে হাওয়া আসছে। কাছেই নিশ্চয়ই নদী আছে। ওরা প্রথমে জিনিসপত্র নিয়ে গেল। আর একজন পাহারায় রইল। তারপর লম্বা লোকটা এক-এক করে ওদের বয়ে নিয়ে গিয়ে রাখল একটা নৌকায়।

নৌকোটা প্রায় সাধারণ নৌকোর মতন দেখতে হলেও তাতে মোটর লাগান আছে। আর একজন লোক ভটভট শব্দে সেটায় স্টার্ট দিল। লম্বা লোকটা বলল, 'দাঁড়াও, কয়েকটা পাথর নিয়ে আসি।'

নেমে গিয়ে সে কয়েকবার বেশ কয়েকটা পাথর বয়ে নিয়ে এল। তারপর বলল, 'চল।'

মাঝনদীতে এসে সে আবার বলল, 'থামো!' তারপর বলল, 'নিতাইকে এখানেই বিসর্জন দেওয়া যাক, কি বল?'

মোটা লোকটা বলল, 'সেই ভাল!'

একটা পাথরের সঙ্গে দড়ি বেঁধে মৃতদেহটার সঙ্গে দড়িটার আর একদিক বাঁধা হল। তারপর সবশুদ্ধ ছুড়ে ফেলে দেওয়া হল জলে।

লম্বা লোকটা দুঃখের সঙ্গে বলল, 'যা নিতাই! আমরা কি করব বল্, আমাদের তো দোষ নেই।'

মোটা লোকটা বলল, 'এ দুটো কি অজ্ঞান হয়ে আছে না মটকা মেরে আছে? এদের নিয়ে কি হবে?'

'ওদেরও ফেলে দে।'

মোটা লোকটা প্রিয়ব্রত আর বিমানের জুলপি ধরে টেনে দেখল ওদের জ্ঞান আছে কিনা। দারুণ জোরে লাগলেও বিমান টুঁ-শব্দ করল না। মোটা লোকটা তখন প্রিয়ব্রতকে দড়ি দিয়ে বাঁধতে গেল।

বিমান সব ঠিক করে ফেলেছে। এইরকমভাবে মরার চেয়ে যে-কোনও ঝুঁকি নেওয়া ভাল। সে কিছুতেই ওদের হাতে মরবে না।

বিমান দারুন জোবে ঘুসি কষাল মোটা লোকটার দিকে। ঘুসি খেয়ে লোকটা ছিটকে পড়ে গেল নৌকার মাঝখানে। তারপরই প্রিয়ব্রতও এগিয়ে গেল লম্বা লোকটার দিকে।

লম্বা লোকটির হাতে রিভলভার। সে বিচ্ছিরিভাবে হেসে বলল, 'ঠিক আছে, আগে শেষ করে দি, তারপর জলে ফেলব -- দুটোকে এক সঙ্গে...'

লম্বা লোকটার নিষ্ঠুর মুখ দেখেই বোঝা যায়, সে সত্যিই গুলি করবে। প্রিয়ব্রত থমকে দাঁড়িয়ে পড়েছে।

তখনই বিমান দেখতে পেল লম্বা লোকটার পাশে একটা ছায়ামূর্তি। বিমান চিনতে পারল, বুধ সিং। বিমান আর দেরি করল না. লাফিয়ে পড়ল নদীতে।

লম্বা লোকটা একটু যেন অবাক হল। নদীটার নাম তোর্সা। বর্ষার সময় এই নদী ভয়ংকরী হয়ে ওঠে। এতে কেউ ইচ্ছে করে লাফিয়ে পড়তে পারে?

লোকটা দাঁতে দাঁত চেপে বললেন, 'মর্! মর্!'

জলে পড়ে বিমান অনেকখানি ডুবে গেল। তারপর আবার ভেসে উঠল ভুস্ করে। সঙ্গে সঙ্গে আকাশ বাতাস কাঁপিয়ে একটা চিৎকার শোনা গেল ঃ বড়েবাবু, বড়েবাবু, হোঁশিয়ার!

জলের মধ্যেও বিমানের শরীরটা কেঁপে উঠল ভয়ে। তাহলে সে বুধ সিংকে ঠিকই দেখেছে।

নৌকোর ওপর ঠিক তখনই কে যেন চেঁচিয়ে উঠল দারুণ ভয় পেয়ে। কে যেন হুড়মুড় করে পড়ে গেল। তারপরই রিভলভারের গুলির শব্দ। বিমান আবার ডুব দিল।

জলে খুব স্রোত। টানের মুখে পড়লে কোথায় নিয়ে যাবে তার ঠিক নেই। কিন্তু বিমান সাঁতারে চ্যাম্পিয়ন, জলকে সে ভয় পায় না।

জলের মধ্যে কি একটা জিনিস যেন তোলপাড় করছে। এই জলে কি কুমির থাকে? তাহলেই সেরেছে! কে যেন বিমানের নাম ধরে ডাকছে। প্রিয়ব্রতর গলা! এমন সময় ভুস করে বিমানের সামনেই কি যেন একটা মাথা তুলল। কুমির নয়, মানুষ। প্রিয়ব্রতও কি জলে পড়েছে! বিমানের সঙ্গে সঙ্গে মনে পড়ল প্রিয়দা তো সাঁতার

জানে না। অমনি সে তাকে ধরতে গেল। কিন্তু ধরতে পারল না। লোকটা একটা ভয়ের শব্দ করে ডুবে গেল জলের মধ্যে।

এবার নৌকোর ওপর থেকে প্রিয়ব্রতর গলা শোনা গেল, বি-মা-ন! বি-মা-ন! ছপ ছপ করে সাঁতরে সে এগুতে লাগল নৌকোর দিকে। কাছে আসতেই প্রিয়ব্রত তার হাত ধরে তুলে নিল।

মোটা লোকটার হাত পা দড়ি দিয়ে বেঁধেছে প্রিয়ব্রত। নৌকোর মোটর যে চালাচ্ছিল, সে বসে আছে আড়ষ্ট হয়ে, লম্বা লোকটা নেই।

বিমান জিজ্ঞেস করল, 'সে কোথায় গেল?'

প্রিয়ব্রত বলল, 'সেও তো জলে পড়ে গেছে!'

'কি করে?'

'তা তো বুঝলাম না! আমি ভাবলাম লোকটা আমাকে মেরেই ফেলবে। হঠাৎ লোকটা ভয় পেয়ে চেঁচিয়ে উঠল, তারপরই ছিটকে পড়ে গেল। বোধ হয় পা পিছলে পড়ে গেছে।'

বন্দী মোটা লোকটা আস্তে আস্তে বলল, 'আমাদের আর-দু'জন লোকও ওই ভাবে ওঃ-ওঃ ওঃ!'

লোকটা কাঁদতে আরম্ভ করেছে। একটা নিষ্ঠুর ডাকাতকে এরকম কাঁদতে দেখলে কি রকম অদ্ভুত লাগে!

বিমান জিজ্ঞেস করল, 'প্রিয়দা, তুমি লম্বা লোকটার পাশে আর কারুকে দাঁড়িয়ে থাকতে দেখেছিলে?'

'না তো! কে?'

'কোন শব্দও শোননি?'

'না! তুই কার কথা বলছিস?'

বিমান চুপ করে গেল। তার খুব ক্লান্ত লাগছে, ইচ্ছে করছে শুয়ে পড়তে। মাত্র কয়েক মিনিট আগেও মনে হয়েছিল মৃত্যু একেবারে চোখের সামনে এসে গেছে।

প্রিয়ব্রত লোকটির টর্চটা নিয়ে নদীতে ঘুরিয়ে ঘুরিয়ে দেখছে। একবার সে চেঁচিয়ে উঠল, 'ওই যে, ওই যে, ওইখানে ...'

বিমান জিজ্ঞেস করল, 'প্রিয়দা, তুমি ওর নাম জান?'

'ওকে তো দেখেই চিনেছি। ওই ঘনশ্যাম আগে একবার জেল খেটেছে।'

'আমি ওকে বাঁচাবার চেষ্টা করেছিলাম!'

বেশ খানিক দূরে সাদা মতন কিছু একটা দেখা গেল। বোধহয় সেই লম্বা লোকটার জামা। ঢেউয়ে ওলাট-পালোট খাচ্ছে। নৌকোটা তাড়াতাড়ি নিয়ে যাওয়া হল সেখানে। কিন্তু আর কিছুই দেখা গেল না। অনেক খোঁজাখুঁজি করেও আর সন্ধান পাওয়া গেল না ঘনশ্যামের। সে স্রোতের টানে পড়ে গেছে। কোথায় থামবে কে জানে!

মোটা লোকটা তখন ভেউ ভেউ করে কাঁদতে শুরু করেছে। প্রিয়ব্রত তাকে একটা ধমক দিল। তবু সে কান্না থামাল না। হাউ হাউ করে বলতে লাগল, আমাকে বাঁচান। ওরা সবাই গেল। আমাকে বাঁচান। আমি এখন থেকে কুলিগিরি করব!

বিমান নৌকোর পাটাতনের ওপর টান টান হয়ে শুয়ে পড়ল। চোখের সামনে বিরাট আকাশ। আবছা আবছা মেঘ। নদীর স্রোতের কলকল শব্দ। ঘুম এসে যাচ্ছে। তখনও সে ভাবতে লাগল, বুধ সিংকে সে একাই দেখতে পেল কেন? নৌকোর ওপর সে বুধ সিংকে স্পষ্ট দেখেছে – লম্বা লোকটাকে মারবার জন্য হাত তুলেছিল। প্রিয়দা কেন দেখতে পেল না?

# নীলমূর্তি রহস্য

## ১

দুপুরবেলা হঠাৎ কলেজ ছুটি হয়ে গেল। একজন প্রোফেসর পদ্মশ্রী খেতাব পেয়েছেন, সেইজন্যে। বাইরে ঝিরঝির করে বৃষ্টি পড়ছে, কিছু ছেলেমেয়ে সেই বৃষ্টির মধ্যেই বেরিয়ে পড়ল। সন্তু কলেজের গেটের সামনে দাঁড়িয়ে ভাবছে বৃষ্টিতে ভিজবে কি ভিজবে না, এই সময় তার বন্ধু জোজো তার পিঠে হাত দিয়ে বলল, 'চল সন্তু, কোথাও ট্রেনে করে ঘুরে আসি।'

জোজো সন্তুদের পাড়ায় থাকে, প্রায়ই ওরা একসঙ্গে কলেজ থেকে বাড়ি ফেরে। জোজো একেবারে গুল ঝাড়বার রাজা। ওর কথা শুনলে মনে হবে, পৃথিবীর সমস্ত বড়বড় লোক ওর বাবা-মা'কে চেনে। ফিডেল কাস্ট্রো ওদের বাড়িতে নেমন্তন্ন খেয়ে গেছেন, ইন্দিরা গান্ধী এক সময় ওদের মুর্শিদাবাদের বাড়িতে কিছুদিন লুকিয়েছিলেন, বাংলাদেশ যুদ্ধের সময় জোজোর বাবাই তো আমেরিকার প্রেসিডেন্ট নিক্সনকে টেলিফোন করে বলেছিলেন, 'খবরদার, বঙ্গোপসাগরে সেভেন্‌থ ফ্লিট পাঠাবেন না, তা হলে আপনার প্রেসিডেন্টগিরি ঘুচে যাবে!' জোজোর বাবা শিবচন্দ্র সেনশর্মাকে সবাই এত মানে, কারণ তিনি একজন নামকরা জ্যোতিষী। এমনকি ব্রিটিশ প্রধানমন্ত্রী মার্গারেট থ্যাচারও নাকি আগের ইলেকশানের সময় ওর বাবার কাছ থেকে মন্ত্রপূত আংটি নিয়েছিলেন।

সন্তু জোজোর এই সব গল্প বিনা প্রতিবাদে শুনে যায়। তার ভালই লাগে। জোজো সব সময় প্রমাণ করার চেষ্টা করে যে, সন্তুর কাকাবাবুর চেয়ে তার বাবা অনেক বেশি বিখ্যাত। সন্তুর কোনও অ্যাডভেঞ্চারের কাহিনী কাগজে বেরুলেই জোজো এসে বলবে, 'আরে তুই তো মোটে নেপালে গিয়েছিলি! বাবা আমাকে গত মাসে কোথায় নিয়ে গিয়েছিল জানিস? সাইবেরিয়ায়! কেন জানিস? না, সেটা বলা চলবে না, ভীষণ সিক্রেট, স্টেট সিক্রেট যাকে বলে, ফাঁস হয়ে গেলেই আমার ফাঁসি হবে।'

জোজোর ট্রেনে করে ঘুরে আসার প্রস্তাব শুনে সন্তু বলল, 'কোথায় যাবি? দিল্লি? বম্বে?'

জোজো কাঁধ ঝাঁকিয়ে বলল, 'ধুত্‌, ওসব জায়গায় তো কতবার গেছি, নিউ ইয়র্ক, মস্কো, হেলসিংকি দেখার পর কি আর দিল্লি-বম্বে ভাল লাগে? এই সব বৃষ্টির দিনে যেতে হয় কোনও নতুন জায়গায়; মনে কর কোনও গ্রামের মধ্যে ছোট্ট একটা স্টেশন, চারিদিকে সবুজ গাছপালা, একটা ছোট্ট নদী বয়ে যাচ্ছে। একটাই দোকান আছে সেই গ্রামে, সেই দোকানে বসে তেলেভাজা, মুড়ি আর চা খাওয়া কি রকম দারুণ না?'

সন্তু বলল, 'হ্যাঁ, শুনতে বেশ ভাল লাগল। কিন্তু ট্রেনে যে চাপব, পয়সা পাব কোথায়? পকেট তো ঢন্‌ঢন্‌!

জোজো এমনভাবে হাসল যেন সন্তুটা একেবারে ছেলেমানুষ, কিছুই বোঝে না! সে ঠোঁট উল্টে বলল, 'বেড়াতে আবার পয়সা লাগে নাকি? তুই আমার সঙ্গে আছিস না? শিয়ালদা স্টেশনের স্টেশনমাস্টার আমার আপন মামা, আর হাওড়ার স্টেশনমাস্টার আমার পিসেমশাই। তুই ইন্ডিয়ার কোথায় যেতে চাস বল না! এক্ষুনি বিনা পয়সায় নিয়ে যেতে পারি।'

সন্তু মিনমিন করে বলল, 'স্টেশনমাস্টার আত্মীয় হলেই বুঝি ট্রেনে বিনা পয়সায় চাপা যায়; অন্য স্টেশনে ধরবে না?'

জোজো বলল, 'তুই টেস্ট করে দেখতে চাস; চল, শিয়ালদায় চল, আমি তোকে হাতেহাতে প্রমাণ করে দিচ্ছি। টিকিট চাইবে কী রে? আমাদের জন্য আলাদা কম্পার্টমেন্ট, সেলুন কাকে বলে জানিস, তাই জুড়ে দেবে। আমরা যেখানে বলব সেখানে থামবে!'

সন্তু বলল. 'ঠিক আছে, পরে কোনদিন তোর সঙ্গে ওইভাবে বেড়াতে যাব, এখন বাড়ি চলি।'

জোজো অবাক হয়ে ভুরু তুলে বলল, 'এর মধ্যে বাড়ি যাবি? আজ তো আমাদের সাড়ে চারটে পর্যন্ত ক্লাস হবার কথা ছিল। এখন মোটে একটা দশ বাজে। এতখানি সময়, আমরা অনায়াসেই কোনও জায়গা থেকে ঘুরে আসতে পারি।'

সন্তু বলল, 'এই কয়েক ঘন্টায় ট্রেনে চেপে কোথা থেকে ঘুরে আসব?'

জোজো বলল, 'কেন, ডায়মন্ডহারবার, বনগাঁ, চন্দননগর, উলুবেরিয়া, যে-কোনও জায়গায় যাওয়া যেতে পারে, ফিরতে বড়জোর সন্ধে হবে।'

সন্তু ততক্ষণে ঠিক করে ফেলেছে, জোজোর পাল্লায় পড়া মোটেই বুদ্ধির কাজ হবে না। ডায়মন্ডহারবার বা ওই সব জায়গায় যেতে-আসতেই তিন চার ঘন্টা লেগে যাবে। বাড়িতে কোনও খবর না দিয়ে শুধুশুধু এরকম ঘুরতে যাওয়ার কোনও মানে হয় না।'

জোজো হঠাৎ যেন কিছু একটা আবিষ্কার করার মতন আনন্দে চেঁচিয়ে উঠে বলল, 'সোনারপুর! মনে পড়েছে! দ্যাট্‌স ইট! চল্‌ সোনারপুর ঘুরে আসি। তোকে সিংহ দেখাব!'

সন্তু আর না হেসে পারল না। সোনারপুর জায়গাটার নাম সে শুনেছে, সে জায়গাটা আফ্রিকায় নয়, চব্বিশ পরগনায়। সেখানে সিংহ?

সন্তুর অবিশ্বাসী দৃষ্টি অগ্রাহ্য করে জোজো বলল, 'তুই তো ইজিপ্টে গিয়ে উটের পিঠে চেপেছিস, তাই না, হাতির পিঠে চেপেছিস কখনও? বল, সত্যি করে বল?'

সন্তু স্বীকার করতে বাধ্য হল যে, সে কখনও হাতির পিঠে চাপেনি।

জোজো বলল, 'সোনারপুরে তোকে আমি হাতির পিঠে চাপাব। আমি তোর পাশে পাশে উটে চেপে যাব। সুন্দরবন পর্যন্ত ঘুরে আসব।'

সোনারপুরে সিংহ শুধু নয়, উট, হাতি! উঃ সত্যি, জোজোকে নিয়ে আর পারা যায় না!' গুলেরও তো একা সীমা থাকা উচিত। সন্তু কাকাবাবুর সঙ্গে সুন্দরবন ঘুরে এসেছে, ওই সোনারপুরের পাশ দিয়েই যেতে হয়েছিল। সোনারপুর তো দূরের কথা, গোটা সুন্দরবনেই একটাও হাতি নেই। উট আর সিংহ থাকার কথা তো কল্পনাও করা যায় না!

এই সময় ওদের আর এক বন্ধু অরিন্দম পেছন থেকে এসে বলল, 'এই গেটের সামনে দাঁড়িয়ে কী গ্যাঁজাল্লি করছিস; বাড়ি যাবি না? এর পর রাস্তায় জল জমে ট্রাম-বাস বন্ধ হয়ে যাবে!'

সন্তু বলল, 'অরিন্দম, তুই সোনারপুর জায়গাটার নাম শুনেছিস?'

অরিন্দম বলল,'কেন শুনব না? এই তো শিয়ালদা লাইনে, বোধহয় চার পাঁচটা স্টেশন! আমি ওই স্টেশন দিয়ে পাস করেছি অনেকবার।'

'সোনারপুরে জঙ্গল আছে?'

'জঙ্গল? মানুষ থিকথিক করছে। ওই স্টেশন থেকে যত রাজ্যের তরকারিওয়ালারা ওঠে। তবে দু'চারটে বাগানবাড়ি আছে শুনেছি।'

'জোজো বলছে, ওই সোনারপুরে নাকি বাঘ-সিংহ, হাতি-উট-গন্ডার ঘুরে বেড়ায়!'

অরিন্দম হা-হা করে হেসে উঠে বলল, 'ওফ জোজো, দিস ইস টু মাচ্! তুই সন্তুকে ভালমানুষ পেয়ে আর কত গুল ঝাড়বি? অ্যাঁ?'

জোজো গম্ভীরভাবে বলল, 'আমি বাঘ কিংবা গন্ডারের কথা বলিনি। সন্তু বাড়াচ্ছে। কিন্তু যদি সিংহ দেখাতে পারি?'

অরিন্দম বলল, 'আফ্রিকার কোনও রাজা বুঝি তোর বাবাকে সিংহ প্রেজেন্ট করেছে? তুই মাঝে-মাঝে সিংহ নিয়ে মর্নিং ওয়াক করতে যাস?'

সন্তু বলল 'শুধু সিংহ নয়, সোনারপুরে গেলে ও আমাদের হাতি কিংবা উটের পিঠে চাপাতে পারে।'

অরিন্দম বলল, 'জোজো, তুই শুধু শুধু কেন এই পচা কলেজে পড়ে আছিস? তুই ওয়ার্ল্ড গুল কম্পিটিশনে নাম দে। নির্ঘাত ফার্স্ট হয়ে যাবি। তারপর গিনেস বুক অব ওয়ার্ল্ড রেকর্ডসে তোর নাম উঠে যাবে।'

জোজো গম্ভীরভাবে ডান হাতের পাঞ্জাটা বাড়িয়ে বলল, 'কত বেট?'

অরিন্দম বলল, 'কিসের বেট! তুই ওয়ার্ল্ড গুল কম্পিটিশনে ফার্স্ট হবি কি না? নিশ্চয়ই হবি।'

জোজো বলল, 'সে কথা বলছি না। আমি যদি এখন থেকে ঠিক দু'ঘন্টার মধ্যে তোদের হাতির পিঠে চাপাতে পারি, তা হলে কত টাকা বাজি হারবি?'

অরিন্দম জোজোর থুতনি ধরে নেড়ে দিয়ে বলল, 'আহা রে, চাঁদু! আমাদের বোকা পেয়েছিস? চিড়িয়াখানায় গেলেই তো হাতির পিঠে চাপা যায়।'

জোজো মিটিমিটি হেসে বলল, 'চিড়িয়াখানায় নয়।'

অরিন্দম বলল, 'তা হলে কোনও সার্কাসের হাতি!'

জোজো একইভাবে বলল, 'সার্কাসেরও নয়।'

সন্তু জিজ্ঞেস করল, 'আর উট আর সিংহ?'

জোজো বলল, 'হ্যাঁ, সিংহও দেখাব। উটও দেখাব।'

অরিন্দম জিজ্ঞেস করল,'তুই সার্কাসের জানোয়ার দেখিয়ে আমাদের ঠকাবি না?'

জোজো বলল,'কোন সার্কাসে সিংহ থাকে রে? তা ছাড়া বলছি তো, সার্কাসের কোশ্চেনই উঠছে না।'

অরিন্দম বলল, 'তুই এই সবগুলো একসঙ্গে আমাদের দেখাবি? তা হলে দশ টাকা বাজি!'

জোজো বলল, 'ডান্! তা হলে চল এক্ষুনি স্টার্ট করি।'

বৃষ্টি বেশ জোর হয়েছে এখন। এর মধ্যে ট্রামে-বাসে উঠতে গেলেও ভিজে যেতে হবে। তবু তিনজনে দৌড় লাগাল। বাস স্টপে এসেই পেয়ে গেল একটা শিয়ালদার বাস। বাসে উঠে জোজো অরিন্দমকে বলল, 'তুই আমাদের তিনজনের টিকিটটা কেটে ফ্যাল তো।'

অরিন্দম বলল, 'বাজির দশ টাকা থেকে এই বাসভাড়ার পয়সাগুলো কাটা যাবে।'

সন্তু বলল, 'কাটা যাবে কী রে যোগ হবে বল্। জিতব তো আমরাই।'

জোজো বলল, 'দ্যাখ না কী হয়!'

বাসে ভিড় বেশি নেই। ওরা আরাম করে বসল। সন্তু আর অরিন্দম পাশাপাশি, জোজো অন্য দিকে। এর মধ্যেই ওরা দুটো পার্টি হয়ে গেছে।

সন্তু আর অরিন্দম পরে আছে প্যান্ট আর শার্ট। জোজোর গায়ে একটা মেরুন রঙের গেঞ্জি, তাতে সাদা অক্ষরে লেখা 'ভিকট্রি'।

ওই গেঞ্জিটা নাকি ব্রাজিল থেকে পেলে পাঠিয়েছে জোজোকে। জোজোর বাবার পাঠানো ফুল আর বেলপাতা পকেটে নিয়ে পেলে সব সময় খেলতে নামত।

জোজোর চেহারাটা সুন্দর, ওই গেঞ্জিটায় তাকে সুন্দর মানিয়েছে।

সন্তু ফিসফিস করে অরিন্দমকে বলল, 'আমরা তো যাচ্ছি ওর সঙ্গে, কিন্তু জোজোর কাছ থেকে বাজির টাকা আদায় করতে পারবি?'

অরিন্দম বলল, 'আমি ঠিক আদায় করে ছাড়ব। এর আগে তো কেউ জোজোর কথা চ্যালেঞ্জ করেনি।'

জোজো তাকিয়ে থাকে জানালা দিয়ে। হঠাৎ সে একটা চলন্ত গাড়ি দেখে মুখ বাড়িয়ে হাসল, হাতছানি দিল।

তারপর বন্ধুদের দিকে তাকিয়ে জিজ্ঞেস করল, 'কে গেল জানিস?'

